সেদিনও লগি ঠেলে ঠেলে মাঝ-জলে এগিয়ে গেল জেলেরা, তারপর এক এক জায়গায় লগিটা পাঁকে গেঁথে সেটায় পিঠ দিয়ে জাল ফেলে, জাল টানে, কিন্তু মাছ আর ওঠে না। যা-ও বা দু' একটা ছোট পোনা, ফলুই, নয় তো কালবউস। জাল ঝেড়ে-ঝেড়ে সেগুলো আবার জলে ফেলে দেয় তারা।

শেষে অনেক বেলায় একটা বড় মাছ ধরা পড়ল।

আর গিরি দেখলে, বাবা এতক্ষণ পাগলের মত একবার করে আসছিল আর খোঁজ নিয়ে যাচ্ছিল, মুখে-চোখে কি দুশ্চিন্তা, কিন্তু মাছটা ধরা পড়তেই মুখের ভাব সঙ্গে সঙ্গে যেন পাল্টে গেল। যেন দিদির বিয়েটা ঠিক হয়ে গেছে।

একটা বড় মাছ ধরা পড়ার সঙ্গে দিদির বিয়ের কি সম্বন্ধ কিছুতেই বুঝতে পারল না গিরি।

এদিকে তখন মোড়লরা এসে দাঁড়িয়েছে।

বাবা জিগ্যেস করলে, কি গো, ভাগ নেবে নাকি ?

রায়পুকুরে মোড়লের চার আনা অংশ—সেই প্রথম শুনল গিরি।

মোড়লরা বললে, ভাগ নিয়ে কি হবে, হিসেবে ধরে রাখো, মেয়ের তত্ত্ব পাঠাবার সময় ধরিয়ে নেব।

মাত্র তিন চারজন লোক আসবে দিদিকে দেখতে, এত মাছ কি হবে ভেবে পেল না গিরি। তাই মাকে মাছটা কুটতে দেখে প্রশ্ন করলে।

মা হেসে বললে, প্যাকা মাছ না খেতে দিলে কি ভাববে জানিস ? ভাববে মাছ নেই আমাদের পুকুরে, এখানে বিয়ে দিলে তত্ত্ব পাবে না ভাল।

শুনে বিস্মিত হয়েছিল গিরি। আশ্চর্য, বিয়ের সঙ্গে মাছের কি সম্পর্ক। মেয়ে দেখতে আসে যারা, তাদের কারো মেয়ে পছন্দ হয়, কারো মেয়ে পছন্দ হয় না।

সেই প্রথম জানল। মেয়ে পছন্দ-অপছন্দ আসল নয়। দেনাপাওনা, বংশ, বাড়ির অবস্থা এগুলোই নাকি আসল।

তবু মনে মনে গিরি চেয়েছিল দিদির বিয়েটা যেন হয়ে যায়। কিন্তু বরপক্ষের জন চারেক লোক যখন বাণেশ্বর থেকে এসে পৌঁছল গাঁয়ে, বাংলাবাড়ির সামনে এসে থামল গরুর গাড়িটা, আর গাড়ি থেকে লোকগুলো নামল, তখন একটুও ভাল লাগেনি গিরির।

শুনেছিল বাণেশ্বর গাঁয়ে বরের বাবার নাকি অনেক জমিজমা, ছ' আনা জমিদারির অংশ, আরও কত কি। কিন্তু বরের বাপকে দেখে বিরক্ত হয়েছিল ও, মনে মনে বলেছিল, বিয়েটা যেন না হয়। এই নাকি জমিদার ? কালো কুচকুচে রং, মাথার মাঝখানে টাক, একটা গলাবন্ধ কোটের ওপর চাদর জড়িয়ে সে-চেহারাটা আরো বিশ্রী দেখাচ্ছিল। হাতে একটা রুপো-বাঁধানো ছড়ি নিয়ে নেমেছিল লোকটা, হলদে মোজা আর চকচকে কালো জুতো পায়ে মচমচ করে বাবার পিছনে পিছনে হেঁটে গিয়ে বাংলাবাড়িতে বসেছিল তারা।

বাংলাবাড়িতে একটা গালিচা পাতা ছিল, আর ভটচাজ-বাড়ি থেকে চেয়ে আনা গড়গড়াটা।

লোকটা তাকিয়া ঠেস দিয়ে বসে গড়গড়া টানছিল, আর তার সঙ্গের বুড়ো বুড়ো লোকগুলোও এমন ভাব দেখাচ্ছিল যেন তারাও এক-একজন জমিদার।

কিন্তু সবচেয়ে খারাপ লেগেছিল বাবাকে। বরের বাপ আর তার সঙ্গের লোকগুলোর সঙ্গে গিরির বাবা হাতজোড় করে কথা বলছিল। এমন ভাবে কথা বলছিল যেন বাবাও তাদের বাড়ির মুনিশ। বাবার ওপর মনে মনে রেগে গিয়েছিল গিরি, বাবা যখন গাড়ু হাতে জল ঢেলে দিল আর বরের বাপ মোজা খুলে পা বাড়িয়ে দিল গাড়ুর তলায়।

খাওয়ার সময়েও কি তোয়াজটাই করল তাদের। জ্যাঠামশাই, বাবা, চাটুজ্যেখুড়ো,

মোড়লমশাই—সবাই এসেছিল। সবাই এমন ব্যবহার করল যেন কলকাতার ছোটলাট এসেছেন। আর কত রকম যে রান্না হয়েছিল। থালার চারপাশে একরাশ বাটি সাজানো।

খাওয়ার পর বাংলাবাড়িতে গিয়ে বসল ওরা। আর চুপিচুপি দিদির কাছে এসে গিরি বললে, বরের বাপটা লবাব রে দিদি, বরটা দেখিস নিঘ্যাত লবাবপুত্তুর।

দিদি হেসে উঠেই বলেছিল, চুপ, শুনতে পাবে।

আর তখনই ভটচাজদের ছোটমা এসে হাজির হল। অট্টামা। টুনুদের দেখাদেখি গিরি বলতে শুরু করেছিল : ছোটমা।

মেয়ে সাজানোর খুব নাম ছিল ছোটমার। সবাই বলত, অট্টামা মেয়ে সাজিয়ে দিলে সে মেয়ে চোখে লাগবেই।

যার বাড়িতেই যখন মেয়ে দেখতে আসত ছোটমা গিয়ে সাজিয়ে দিত। চুল বেঁধে দিত পাতা কেটে। পাতা কেটে চুল বাঁধতে জানত না কেউ তখন। আর শাড়ি পরিয়ে দিত নতুন ঢঙে।

ছোটমা এসে বললে, ভাবিসনি লো ভাবুনি, বিয়ের ফুল তোব ফুটল বলে। নে ওঠ, কাপড়চোপড় নিয়ে আয় চাঁপা।

তারপর বললে, দাঁড়া, আগে সাবান আন দিকি, মুখটা ধুয়ে দিই আগে।

দিদি হাঁ করে রইল। —সাবান ?

—হ্যাঁ লো, জলে-ভাসা সাবান আনাসনি একটা ? তোর বাবা কি ভেবেছে বল দিকিনি, মেয়ে পার করা এত সহজ, মিনিমাগনায় বিয়ে দেবে নাকি ?

গিরি বললে, সাবান তো নেই ছোটমা।

ছোটমা হাসলে। —দেখো কাণ্ড। দাঁড়া, আমার কাছে আছে একটা, নিয়ে আসি গে।

বলে চলে গেল ছোটমা দ্রুত পায়ে।

গিরি বসে রইল দিদির কাছে। দিদি ধীরে ধীরে প্রশ্ন করলে, শ্বশুরটা খুব রাগী নাকি রে গিরি ?

গিরি হেসে বললে, খুব। দেখিস তোকে পিটিয়ে পিটিয়ে শেষ করে দেবে।

সঙ্গে সঙ্গে দিদির মুখচোখে একটা আতঙ্ক ফুটে উঠল, আর তা দেখে হেসে ফেলল গিরি। বললে, দূর, তুই কি রে, দেখিস দিদি, তোকে ওদের পছন্দই হবে না।

সঙ্গে সঙ্গে দিদি গিরির মুখ চাপা দিল, চোখ ছলছল করে উঠল। বললে, ছিঃ বলিস না ভাই, বলতে নেই।

স্তম্ভিত হয়ে গেল গিরি। কি আশ্চর্য, ওই কালো ধুমসো লোকটার ছেলের সঙ্গে বিয়ে না হলে দুঃখ কিসের। দিদি তবে কি ওখানেই বিয়ে করতে চায়। সমস্ত ব্যাপারটা কেমন যেন দুর্বোধ্য ঠেকল তার।

আর সেই মুহূর্তেই গিরি দেখলে, শাড়ি সেমিজ নিয়ে মা এসে দাঁড়িয়েছে।

মা বললে, ওঠ রে চাঁপা, সাজতে হবে না ?

গিরি বাধা দিয়ে বললে, বাঃ রে, ছোটমা এসেছিল তো, সাবান আনতে গেছে। বলেছে, এসে সাজিয়ে দেবে দিদিকে।

ছোটমার সঙ্গে সারা দুপুর বসে কত গল্প বলতে দেখেছে সে মাকে। ঢেঁকিতে একসঙ্গে পাড় দিতে দেখেছে, মুলোর বড়ি দিয়ে দিয়েছে ছোটমা, রোদে শুকতে দিয়েছে, মা যখন জ্বরে পড়ে থাকত। তাই এমন একটা কথা যে মা বলে বসবে গিরি কল্পনাও করতে পারেনি।

গিরি বললে, ছোটমা এখনি এসে সাজিয়ে দেবে বলেছে।

তা শুনে মা বললে, না বাপু, সে আমি সাজাতে দোব না। ও বুড় অলক্ষুনে বউ, সোয়ামি নেয় না যাকে, তাকে দিই আমি মেয়ে সাজাতে! তারপর মেয়ের ভালমন্দ কিছু একটা...

কথা শেষ করতে হল না। শব্দ শুনে ফিরে তাকাল গিরি, গিরির মা, চাঁপা—সকলেই।

দেখলে, পাথরের মূর্তির মত দাঁড়িয়ে আছে ছোটমা, কাপড়টা এক হাতে ধরে কোনমতে যেন নিজেকে সামলে নিচ্ছে। অন্য হাতে সাবান।

সাবানটা দিদির কোলের ওপর ছুঁড়ে দিয়েই বেরিয়ে গেল ছোটমা।

কিছুক্ষণ পরে ঘর থেকে বেরিয়ে এল গিরি। সমস্ত বুক নিঙড়ে একটা দীর্ঘশ্বাস বেরিয়ে এল যেন।

ঘর থেকে বাইরে বেরিয়ে এসে দেখলে, খিড়কির দরজার কাছে দাঁড়িয়ে আছে মা, ছোটমা একটু আগে যে-পথ দিয়ে চলে গেছে সেদিকে উদাস বিষণ্ণ চোখ মেলে।

কিন্তু বিয়েটা শেষ অবধি হয়ে গেল।

বংশী বলেছিল, চাঁপাদিদির বিয়েতে আমি একটা পদ্য নিকব গিরিদাদা, ছাপিয়ে আনবে বদ্দমান থেকে?

গিরি হেসে প্রশ্ন করেছিল, কি পদ্য রে?

—সে খুব ভাল পদ্য। তোমার খুব ভাল নাগবে। বলেই নেচে নেচে গেয়ে উঠেছিল বাউলদের মত :

হরগৌরীর মিলন হবে
হরগৌরীর মিলন হবে
বনপলাশি গাঁয়ে।
কাঁদবে বাবা, গিরিদাদা,
কাঁদবে ওগো চাঁপাদিদির মায়ে।

শুনে হেসে ফেলেছিল গিরি।

বলেছিল, দূর, কাঁদবে কেন। দিদির বিয়ের জন্য কি কম দুশ্চিন্তে ছিল মায়ের।

বংশী তা শুনে হেসেছে।—কি যে বলো গো গিরিদাদা, কাঁদবে না! কন্যে হল সন্তান, বুকের রক্ত থেকে জম্ম, ছিরকালের জন্যে চলে যাবে সে বেথা কি কম বাজে গো মায়ের বুকে। সে তোমার বজ্জরশেল।

সত্যিই বুঝি তাই। সে-ব্যথা যে এত গভীর, এমনভাবে বুকের পাঁজর ছিঁড়ে নিয়ে যায় ভাবতে পারেনি গিরি।

এমনকি বিয়ের পর দিদি যখন জামাইবাবুর সঙ্গে পালকি চেপে শ্বশুরবাড়ি গেল তখনও বুঝতে পারেনি। তখন যে ও সঙ্গে গিয়েছিল, তাই।

কিন্তু দ্বিরাগমনের পর দিদি যখন আবার চলে গেল তখন সমস্ত বুকটা যেন খাঁ খাঁ করে উঠল। বাড়িতে এত লোকজন, বাবা, মা, ভাই বোন, তবু মনে হল যেন নির্জন নিঃশব্দ, সারা বাড়িটা যেন ফাঁকা হয়ে গেছে। মানুষ নেই একজনও।

কি বিশ্রী যে লাগত গিরির। সদা সর্বদাই যেন মনে হত দিদি নেই, দিদি নেই।

বাঁশবনের ছায়ায়, আখের ক্ষেতে কিংবা দূরের রেললাইনের ধারে গিয়ে একা বসে থাকে। কেমন যেন নিঃস্বতা, নিস্তব্ধতা। বুকের মধ্যে সব সময়েই কেমন যেন ফাঁকা ফাঁকা লাগে। কেবলই মনে হয় দিদির শ্বশুরবাড়িতে ছুটে যাই।

কোনদিন বা একটা কঞ্চি কেটে নেয় পকেট থেকে পেন্সিলকাটা ছুরি বের করে,

তারপর পুকুরপাড়ে বসে জলের ওপর ছপাং ছপাং করে কঞ্চিটা ফেলে। জলের ওপর ওর মুখের ছায়াটা যেমন ভাবে ভেঙে ভেঙে যায়, হারিয়ে যায়, তেমনিভাবে বুকের মধ্যে থেকে দিদির ছবিটাও মুছে ফেলার চেষ্টা করে।

কোনদিন বা নির্জলা খড়ি নদীর পাড় ঘেঁসে চলতে চলতে কাশবনের সাদা সাদা ঢেউয়ের দিকে তাকিয়ে হঠাৎ অন্যমনা হয়ে যায়। সব সময়ে কি এক অসহ্য যন্ত্রণা যেন।

কখনও বা বই পড়তে পড়তে মন চলে যায় বাণেশ্বর গ্রামের সেই রহস্যময় দালানবাড়িটার অন্ধকার ঘরখানায়, যেখান থেকে চলে আসার দিন চুপিচুপি এসে দিদি ওর হাতে একখানা চিঠি দিয়ে বলেছিল, মাকে দিস।

ছেড়ে আসতে মন চায়নি। দিদির শ্বশুরবাড়িটা একেবারেই ভাল লাগেনি গিরির। এত আদর যত্ন করেছিল সবাই, তবু কাউকেই ভাল লাগেনি। ইচ্ছে হয়নি দিদিকে রেখে চলে আসতে। রোগা আর কালো, মুখে বসন্তের দাগ জামাইবাবুটাকে আরো খারাপ লেগেছিল।

তাই মাকে লেখা দিদির চিঠিটা খুলে পড়ার ইচ্ছে হয়নি। জানতে ইচ্ছে হয়নি, কি লিখেছে। ফিরে এসে গম্ভীর মুখে মাকে চিঠিটা দিয়েই চলে গিয়েছিল।

বইয়ের পাতা ওল্টাতে ওল্টাতে সেই চিঠিখানা বেরিয়ে পড়ল। দিদির লেখা আঁকাবাঁকা অক্ষরগুলোর দিকে তাকিয়ে থাকতেও ভাল লাগল। যেন চোখের সামনে দিদিকেই দেখতে পাচ্ছে।

ধীরে ধীরে চিঠিটা পড়ল গিরি। পড়তে পড়তে এক জায়গায় এসে চোখ ঠেকতেই চমকে উঠল। দিদি লিখেছে : মা, ঠাকুরের কাছে মানসিক করিয়াছিলাম, বিবাহ যখন হইয়াছে তখন পাঁচ সিকা পয়সার বাতাসা ও মণ্ডা আনাইয়া সিংহবাহিনীর পূজা দিয়ো।

পড়ে চমকে উঠল গিরি। কি নির্লজ্জ দিদি, নিজের বিয়ের জন্যে মানত করেছিল ঠাকুরের কাছে ? অমনি বিচ্ছিরি জামাইবাবুটার সঙ্গে বিয়ে না হলেই কি চলত না !

কিন্তু যত দোষই করে থাক দিদি, তাকে ও ছেড়ে থাকবে কি করে। অস্ফুটে নিজের মনেই গিরি বলে ওঠে, ভগবান, দিদিকে তুমি ফিরিয়ে দাও, দিদিকে তুমি ফিরিয়ে এনে দাও।

বলে চোখ মুছে ঘর থেকে বাইরে বেরিয়ে এসেই দূর থেকে ভেসে-আসা কাহারদের 'হেঁইও হঁইও' ডাক শুনতে পায়। দূরে কোথা থেকে যেন পালকি আসছে।

দিদি নাকি ?

গিরির মাও শুনতে পেয়ে ছুটে যায়। পিছনে পিছনে গিরি। ওদিক থেকে কোটালদের বউ-ঝিরাও ছুটে আসে। গাঁয়ের গা বেয়ে গেছে আঁকাবাঁকা মেটে রাস্তাটা, ইস্টিশন থেকে মুঞ্জলা হয়ে আরো কতদূর কে জানে।

কাহারদের সুরটানা গলার স্বর কাছে আসছে ক্রমশ, পালকিটা স্পষ্ট হয়ে উঠছে ধীরে ধীরে।

একে একে গাঁয়ের সবাই ছুটে এল। গুপ্তবাড়ির শাশুড়ি-বউ, চাটুজ্যেদের মেজবউ, ধীরেন সাঁইয়ের মেয়ে। ভিড় করে রাস্তার ধারে দাঁড়িয়ে রইল তারা। উদ্‌গ্রীব আগ্রহে।

একটু একটু করে এগিয়ে এল পালকিটা। কাছে এল।

গিরির মা জিগ্যেস করলে, কোথায় চলেছিস গো তোরা, কে আছে ?

পালকি থামল না, কাহারদের একজন শুধু বললে, মুঞ্জলায় চললাম গো। কৌয়ারবাবুদের মেয়ে আছেন।

মুঞ্জলার কৌয়ারদের মেয়ে ? মনে পড়ে গেল, একদিন এই পথ দিয়েই কৌয়ারদের

মেয়ে-জামাই গিয়েছিল ইস্টিশনের দিকে। শ্বশুরবাড়ি গিয়েছিল মেয়েটা, সারা গায়ে গয়না, গালে-কপালে চন্দনের ফোঁটা, লাল বেনারসীর ঘোমটায় ঢাকা ছোট্ট সুন্দর মুখখানি।

গিরির মা ছুটে গিয়ে হাসি-হাসি মুখে পালকির কপাট খুললে, কাহারদের বললে, থামরে বাপু, এত তাড়া কিসের।

সবাই হাসি-হাসি মুখে এগিয়ে এল দুটো গ্রাম্য রসিকতা করার নেশায়।

কিন্তু পালকির কপাট সরাতেই স্তম্ভিত হয়ে গেল গিরির মা।

সকলের মুখের হাসি যেন দপ্ করে নিভে গেল।

হাতে চুড়ি নেই, শাঁখা নেই, সিঁথিতে সিঁদুর নেই, নেই সেদিনের বেনারসীর উজ্জ্বল আগুন।

নিরাভরণ দেহে শুধু একখানা থান, আর থমথমে একখানা মুখ।

গিরির মায়ের সঙ্গে চোখোচোখি হতেই ডুক্‌রে কেঁদে উঠল মেয়েটা।

## আট

পরের পুকুরে ছিপ ফেলে মাছ ধরার মত তুচ্ছ একটা অন্যায়ের জন্যে সেদিন অনুশোচনার অন্ত ছিল না। বাবা-মা'র কাছে বকুনি খাওয়ার চেয়েও বেশি লেগেছিল আত্মসম্মানে। কি ভাবল চাটুজ্যেরা? আর বংশী? বংশীর কাছেও মুখ দেখাতে লজ্জা হয়েছিল।

সেই বংশের ছেলে হয়ে গিরীন কিনা এত সহজে এত বড় একটা অন্যায়কে প্রশ্রয় দিতে চায়? ঘুস দিয়ে কাজ হাসিল করবে? জিনিসপত্রের দাম বাড়িয়ে রীতিমত জোচ্চুরি করবে?

মনের দুঃখে নিজের ভাইয়ের বিরুদ্ধে, গ্রামের লোকের বিরুদ্ধে অভিযোগ করতেও বাধেনি গিরিজাপ্রসাদের। আর তা শুনে হেসেছিল অবিনাশ ডাক্তার।

বলেছিল, এত সহজে হাল ছাড়লে কি চলে মশাই? ফাইট করতে হবে।

গিরিজাপ্রসাদ রেগে গিয়ে বলেছিলেন, না, না, সব শখ আমার মিটে গেছে। সবাই যখন নিজের স্বার্থটুকু দেখছে, তখন আমিই বা কেন...

কথা শেষ করতে হয়নি, সশব্দে হো হো করে হেসে উঠেছিল অবিনাশ ডাক্তার। বলেছিল, তবেই বুঝুন, একটা ঘা খেয়েই এ-কথা বলছেন, এরা কত ঘা খেয়ে খেয়ে আজ এখানে এসেছে। একটার পর একটা যুদ্ধ জিতলে হয় হিরো, একটার পর একটা হারলে—কাওয়ার্ড। তফাত নেই মশাই, তফাত নেই।

কিন্তু প্রভাকরকে বলেছে উল্টো কথা। বলেছে, দেশের উন্নতি যদি করতে হয় বি. ডি. ও. সাহেব, একটাই রাস্তা।

প্রভাকর উদ্‌গ্রীব হয়ে তাকিয়েছে।

আর গম্ভীর স্বরে অবিনাশ ডাক্তার বলেছে, ইউ নিড এ মেশিনগান।

—মানে? সকৌতুকে প্রভাকর প্রশ্ন করেছে।

—অর্থাৎ ফট-ফট-ফট-ফট চতুর্দিকে মেশিনগান চালিয়ে সব শেষ করে দিয়ে ইউ হ্যাভ টু স্টার্ট অ্যাফ্রেশ।

শুনে অট্টহাসে হেসে উঠেছে প্রভাকর।

আর অবিনাশ ডাক্তার বলেছে, একটা বোমা, স্রেফ একটা বোমা ফেলে দিয়ে, তারপর আবার নতুন করে করতে হবে। অল রটন, এভরিথিং রটন, বুঝলেন? এরা—আপনারা,

সবাই, সকলেই।

প্রভাকর বুঝেছে, কথাটা নিছক পরিহাস নয়।

ডাক্তারের মনের মধ্যে কোথাও একটা বিক্ষোভ জমা হয়ে আছে। একটা নিস্ফল আক্রোশ। কিন্তু কিসের বিরুদ্ধে তা বুঝতে পারেনি।

অবিনাশ ডাক্তার নিজেও বোঝে না। গ্রামের লোকের বিরুদ্ধে, না নিজের অদৃষ্টের বিরুদ্ধে ?

দু'খানা ছোট ছোট কুঠরি নিয়ে ডাক্তারের সংসার। কিন্তু দু'খানা ঘরের বুঝি প্রয়োজন ছিল না।

দশ এগারো বছরের একটা বাচ্চা মেয়ে পার্বতী, দুলেদের বাড়ির মেয়ে। সে-ই দু'বেলা রান্না করে দিয়ে যায়। মাস গেলে তার বাপ এসে ক'টা টাকা মাইনে নিয়ে যায়।

আর ভিতর-বারান্দায় বসে বসে পার্বতী যতক্ষণ রান্না করে, সামনে একটা টিনের চেয়ার নিয়ে বসে গল্প করে অবিনাশ ডাক্তার :

সেদিনও এমনি বসে বসে গাঁয়ের পাঁচজনের খবরাখবর নিচ্ছিল, এমন সময় বাইরে থেকে ডাক এল, হ্যাঁ গা ডাক্তার, বাড়ি আছ নিকি গো !

গলাটা চেনা। দু'বগলে ক্রাচ দুটো তুলে নিয়ে খোঁড়াতে খোঁড়াতে বেরিয়ে এল অবিনাশ ডাক্তার। বললে, অট্টামা। কি সৌভাগ্য আমার।

ফোকলা মুখে হাসল অট্টামা, লাঠিটা নামিয়ে রেখে দাওয়ার ওপর বসলে পা ঝুলিয়ে। তারপর কাপড়ের আড়াল থেকে একটা কয়েত বেল বের করে সামনে নামিয়ে রেখে বললে, তোমার জন্যে আনলাম গো ছেলে। ঘোষের উঠনে পড়েছিল, বললে, অট্টামা নিয়ে যাও, খাবে। তা বললাম, 'অবাক করলি রাধা, অম্বলে দিলি আদা।' টক খাবার কি জো আছে লো। তা ভাবলাম, নিয়েই আসি, আমি না খাই, আমার ছেলে খাবে।

বলেই ডাকল, ও পাব্বুতি, ও কেলে পাব্বুতি।

পার্বতী এসে দাঁড়াল হাসি-হাসি মুখে। অভিযোগের সুরে বললে, আবার কেলে পাব্বুতি বলছ অট্টামা।

অট্টামা ফোকলা মুখে হেসে বললে, কালো তো কালো বলব না রে ছুঁড়ি ? বাপকে তোর কেউ পাঁচটা টাকাও দেবে না এ মেয়ের জন্যে, তা জানিস লো ? কি ছিরি হচ্ছে দিনে দিনে। বলে 'একে আউশ, তাতে আলো, যার বউ কালো তার মরণ ভালো,' বুঝলি ? এত কালো বউ বাছা কেউ করবে না।

অবিনাশ ডাক্তার দেখলে পার্বতীর চোখ দুটো ছলছল করে উঠেছে। হেসে উঠে পার্বতীকে কাছে টেনে নিল ডাক্তার, বললে, দূর বোকা, অট্টামা ঠাট্টা করছে, তুই আবার কালো নাকি ?

অট্টামা হেসে বললে, ওঃ, মেয়ের আবার অবিমান হয়েছে। পরের ঘরে যাবি যখন মান-অবিমান কোতায় থাকে দেখব। বরের ঘর তো জানো না বাছা, 'মানি তো মানি, নয় দু'পা দিয়ে ছানি।' তা নে, কয়েতটা নিয়ে যা, গুড় দিয়ে নঙ্কা দিয়ে মেখে দিবি আমার ছেলেকে।

বলতেই মেঝে থেকে কয়েত বেলটা তুলে নিয়ে পালাল পার্বতী।

আর অট্টামা চাপা গলায় বললে, একটা কথা বলব ডাক্তার। তুমি পদ্মর একটা খপর করলে না বাবা ? সোমত্ত জোয়ান মেয়ে একটা, দপদপ করে পা ফেলে চলে গেল গাঁ থেকে...

অবিনাশ ডাক্তার চুপ করে রইল। অস্বস্তিতে, লজ্জায়। অট্টামা যে এ-কথাটা তুলতে পারে, কোনদিন কল্পনাও করেনি।

কিন্তু মনের মধ্যে থেকে অপরাধবোধটুকু মুছে ফেলতে পারে না অবিনাশ ডাক্তার। মনে হয় সমস্ত ব্যাপারটার জন্যে সে-ই দায়ী, একমাত্র সে-ই দায়ী।

অবিনাশ ডাক্তারকে প্রথমে এ গ্রামে নিয়ে এসেছিলেন অবনীমোহন। বলেছিলেন, আমি মশাই বিদেশে-বিভুঁয়ে পড়ে থাকি, একখানা ঘর নিয়ে থাকুন আপনি, কাছেপিঠে ডাক্তার নেই, প্র্যাকটিস জমবে এখানে।

শুনে রাজি হয়েছিল অবিনাশ ডাক্তার, এসে বসবাস শুরু করেছিল। জমিজমা কিনে ক্রমে দু'খানা ঘর বানিয়ে নিয়েছিল। স্থায়ী হতে চেয়েছিল এই ছোট্ট গ্রামটিতে।

কিন্তু সত্যিই কি তাই? ডাক্তারি করতেই কি এসেছিল অবিনাশ ডাক্তার? ও নিজেও তা জানে না। এক এক সময় মনে হয়, হারিয়ে যেতে চেয়েছিল অবিনাশ ডাক্তার, শহরের স্মৃতি থেকে হারিয়ে যেতে চেয়েছিল।

কিংবা শান্তি খুঁজেছিল। শান্তি খুঁজছিল।

তারপর হঠাৎ সেই রাত্রে এসে হাজির হয়েছিল কোটালপাড়ার মেয়েটি।

দরজার বাইরে থেকে কড়া নাড়ার শব্দে উঠে এল অবিনাশ ডাক্তার। কপাট খুললে। কপাট খুলতেই চোখে পড়ল লণ্ঠন হাতে একটি মেয়ে দাঁড়িয়ে আছে।

অবিনাশ ডাক্তারকে দেখতে পেয়েই হাউ হাউ করে কেঁদে উঠল সে। বললে, আমার বাপটা মরে যাচ্ছে গো ডাক্তারবাবু, একটা ওষুধ দাউসে গো।

অবিনাশ ডাক্তার বিস্মিত হয়ে প্রশ্ন করলে, কোথায়?

—ওই হোথা কোটালপাড়াকে। একবার চলেন গো ডাক্তারবাবু, তোমার পায়ে পড়ি একবার চলেন। বলে কেঁদে উঠল মেয়েটা।

একটুক্ষণ কি ভাবল অবিনাশ ডাক্তার, তারপর ব্যাগটা হাতে ঝুলিয়ে নিয়ে বললে, চল।

মেয়েটা হাত বাড়িয়ে বললে, বাসকোটা আমায় দিন গো। বলে ব্যাগটা নিয়ে নিল হাতে।

তারপর ধীরে ধীরে পথ দেখিয়ে নিয়ে গেল।

উঁচু-নিচু গ্রাম্য পথ। তার ওপর ঘন অন্ধকার চতুর্দিকে। কোথাও কোনও আলো নেই। অনেক দূরে দূরে দু'একজনের বৈঠকখানায় কিংবা ভিতর-বাড়ির দাওয়ায় ক্ষীণ আলো দেখা যাচ্ছে। আর দূরে আঁকাবাঁকা পথ ধরে ধানের বস্তা নিয়ে চলেছে একটা গরুর গাড়ি।

সাধারণত বাড়ি থেকে বের হয় না অবিনাশ ডাক্তার। নেহাত মরণাপন্ন রুগি না হলে বলে, এখানে নিয়ে আয়, খোঁড়া পা নিয়ে এই অন্ধকারে কি যেতে পারব!

তাই অনেকেই রুগি এনে দেখিয়ে নিয়ে যায়।

কিন্তু কোটালপাড়ার এই অচেনা অজানা মেয়েটির কথাবার্তায়, তার চোখের দৃষ্টিতে কি যেন এক করুণ অনুরোধ ছিল। অবহেলা করতে পারল না অবিনাশ ডাক্তার।

কাঠের ক্রাচ দুটোয় ভর দিয়ে খুঁড়িয়ে খুঁড়িয়ে চলতে শুরু করলে। বললে, আলো দেখিয়ে চল সামনে সামনে।

এক হাতে লণ্ঠন আর অন্য হাতে ব্যাগটা বুকে চেপে পথ দেখিয়ে নিয়ে গেল মেয়েটা।

যেতে যেতে বার বার ফিরে দাঁড়াচ্ছিল সে, অপেক্ষা করছিল। কাঠের পায়ে ভর দিয়ে দিয়ে তার সঙ্গে সমান তালে চলতে অসুবিধা হচ্ছিল অবিনাশ ডাক্তারের।

বাঁশঝাড়ের পাশ দিয়ে পুকুরের পাড় ঘেঁসে অনেকখানি গিয়ে আখের খেতের এক পাশে কোটালপাড়া। যেতে যেতে কেমন যেন গা ছমছম করছিল অবিনাশ ডাক্তারের।

দুটো কুকুর ঘেউ ঘেউ করে ছুটে এল, তারপর লেজ গুটিয়ে পালাল আবার।

সমস্ত পরিবেশটার মধ্যে কেমন একটা আতঙ্ক থমকে আছে। দুটো মাতাল স্বামী-স্ত্রী ঝগড়া করছে থেকে থেকে।

ক্রমশ কাছে এগিয়ে যেতে যেতে একটা গোঙানি শুনতে পেল অবিনাশ ডাক্তার।

ধীরে ধীরে মেয়েটির পিছনে পিছনে গিয়ে দরজার সামনে দাঁড়াল। আর লণ্ঠন হাতে মেয়েটি ঘরে ঢুকতেই যন্ত্রণায় চিৎকার করতে করতে কে বললে, পদ্ম এলি মা ?

পদ্ম। সেই প্রথম নামটা শুনল অবিনাশ ডাক্তার, আর তার ইশারায় ঘরে ঢুকল।

তারপর ক্রাচ দুটো এক হাতে নিয়ে মেঝের মাদুরের ওপর বসল, ক্রাচ দুটো নামিয়ে রাখল পাশে। আর লণ্ঠনটা রুগির কাছে তুলে ধরতেই চমকে উঠল অবিনাশ ডাক্তার।

বুড়োটার দিকে একবার তাকাল অবিনাশ ডাক্তার, তারপর কঠিন রূঢ় দৃষ্টিতে পদ্মর দিকে তাকিয়ে প্রশ্ন করলে, কি হয়েছে ?

আর সঙ্গে সঙ্গে ডাক্তারের একটা পা-ই জড়িয়ে ধরল পদ্ম।—বাঁচান গো বুড়ো বাপটাকে, আগে বাপটাকে বাঁচান।

অবিনাশ ডাক্তার দেখলে বুড়োর কাঁধের কাছ থেকে রক্ত গড়িয়ে পড়ছে।

ক্ষতস্থানটার ওপর চুন-হলুদের প্রলেপ দিয়েও রক্ত থামেনি। তবে ক্ষতটা খুব গভীর মনে হল না।

ওষুধ ইনজেকশন দিয়ে ডাক্তার যখন বেরিয়ে এল তখন অনেক রাত হয়ে গেছে।

আগের মতই আবার লণ্ঠন হাতে বেরিয়ে এল পদ্ম। তারপর আঁচলের গেরো খুলে একটা টাকা দিতে গেল ডাক্তারের হাতে।

অবিনাশ ডাক্তার প্রায় ধমক দিয়ে উঠল, থাক। টাকা দিতে হবে না।

করুণ বিষণ্ন চোখ তুলে তাকাল পদ্ম ডাক্তারের মুখের দিকে। তারপর লজ্জায় চোখ নামিয়ে নিল।

আর কোনও কথা বলল না কেউ।

লণ্ঠনের আলো দেখিয়ে আগে আগে চলল পদ্ম, ডাক্তারের বাড়ির দিকে।

বেশ খানিকটা এসে ডাক্তার প্রশ্ন করলে, কি হয়েছিল বল, থানায় খবর দিতে হবে।

—থানা-পুলিশ করবেন গো ? ভয়ে বিস্ময়ে চোখ তুলে তাকাল সে ডাক্তারের মুখের দিকে।

অবিনাশ ডাক্তার রূঢ় গলায় বললে, হ্যাঁ।

পদ্ম একটুক্ষণ থেমে বললে, অপরাধটা আমার বটে গো।

—তুই ? চমকে উঠল অবিনাশ ডাক্তার।

পদ্ম ধীরে ধীরে বলে, খেপে গেলাম গো বুড়ো বাপটার কথায়, কাটারি দিয়ে মারতে গেলাম...

স্তম্ভিত বিস্ময়ে তার মুখের দিকে তাকিয়ে রইল অবিনাশ ডাক্তার। আর এতক্ষণে যেন স্পষ্ট করে দেখল পদ্মকে।

কুড়ি-বাইশ বছরের নিটোল শরীরটা লণ্ঠনের ক্ষীণ আলোয় যেন রহস্যের মত মনে হল। চোখে মুখে এমন ঠাণ্ডা আমেজ যার, সে কি বাপকে খুন করতে যায় রাগের মাথায়!

আর কোনও কথা বললে না অবিনাশ ডাক্তার। ডাক্তারকে ঘরে পৌঁছে দিয়ে একটুক্ষণ লণ্ঠন হাতে দাঁড়িয়ে রইল পদ্ম, তারপর ধীরে ধীরে যে-পথ দিয়ে এসেছিল সেই পথ ধরেই ফিরে গেল।

অবিনাশ ডাক্তার তখনও দূরের অন্ধকারের দিকে, অন্ধকারের মধ্যে অপস্রিয়মান

লণ্ঠনের আলোয় মাখা সেই অস্পষ্ট ছায়া-শরীরটার দিকে তাকিয়ে রইল।

ভেবে পেল না কোন্ রূপটা তার সত্য। বাপকে বাঁচাবার জন্যে যার এত কাকুতিমিনতি, রাগের মাথায় সেই কিনা দা বসিয়ে দিতে গেছে বুড়ো বাপের কাঁধে ?

আঘাতটা তেমন গুরুতর নয়, দু'দশ দিনেই সেরে উঠবে, বুঝতে পেরেছিল অবিনাশ ডাক্তার। ভেবেছিল থানা-পুলিশের নাম শুনে মেয়েটা আর হয়তো আসবে না।

কিন্তু পরের দিন সকালেই আবার এসে হাজির হল সে।

—ও যন্তরটা কি বটে গো ডাক্তারবাবু !

টেবিলের ওপর বসানো কুকারের নীচে ফুঁ দিয়ে দিয়ে কাঠকয়লার আগুন ধরাচ্ছিল অবিনাশ ডাক্তার।

কথা শুনে চমকে ফিরে তাকাল।

কৌতূহলের চোখে কুকারটার দিকে তাকাল পদ্ম, তারপর কাছে এগিয়ে গিয়ে সেটাকে এপাশ ওপাশ থেকে খুঁটিয়ে দেখে আবার প্রশ্ন করলে, এটা কি বটে বলেন ক্যানে !

অবিনাশ ডাক্তার হেসে বললে, রান্না হয় ওটায়, ভাত রান্না হয়।

—হেই মা গো, যন্তর দিয়ে ভাত ফুটোবে কি গো ডাক্তারবাবু ! খিলখিল করে হেসে উঠল পদ্ম। শহর পানে ধানকলে নাকি ধান সিজোয় যন্তরে, তেমনিধারা যন্তর ?

অবিনাশ ডাক্তার সে-কথার কোনও জবাব দেয় না। কিন্তু জবাব না দিলে কি হবে, অবিনাশ ডাক্তার সম্পর্কে পদ্মর যেন কৌতূহলের সীমা নেই। কখনও বাপের জন্যে ওষুধ নেবার নাম করে, কখনও একাই ছুটকো-ছাটকা দু'একটা কাজ করে দেবার জন্যে মাঝে মাঝেই আসা যাওয়া শুরু হয়। ডাক্তারকে সন্তুষ্ট করার জন্যে যেন তার চেষ্টার অন্ত নেই। কখনও এসে ঘর ঝাঁট দিয়ে যায়, কখনও টুকিটাকি ফরমাশ খেটে দেয়।

আর বলে, আপনার নেগে বড় কষ্ট লাগে গো, ক্যানে যে বাউণ্ডুলেপারা থাকেন গো বাবু। চাট্টি ভাত ফুটোবার নোক নাই গো।

ডাক্তারের মেজাজটা বোধহয় সেদিন ভাল ছিল না। বললে, তা কি করব বল পদ্ম, তোদের গাঁয়ে যে লোক মেলে না।

—নোক নাই ? গালে হাত দিয়ে আকাশ থেকে পড়ার ভান করলে পদ্ম, বললে, নোক রাখবে তো বলেন ক্যানে।

—আছে কেউ ? প্রশ্ন করলে অবিনাশ ডাক্তার।

পদ্ম হেসে বললে, আমি তো আছি গো।

—থাকবি তুই ?

পদ্মর চোখের হাসি থমকে গেল মুহূর্তের মধ্যে। বললে, সে বরাত করে কি পিথিমিতে জন্ম হয়েছে গো। ভদ্দর নোক মানুষ তুমি, আমার হাতের রান্না খাবে ক্যানে, বলো।

অবিনাশ ডাক্তার বললে, খাব না কেন ? বল কত মাইনে নিবি ?

পদ্ম হেসে বললে, সে দিবেন গো, আপনার গিয়ে যা মন চায়।

অবিনাশ ডাক্তার কিন্তু তারপর আর কোনও কথা বলেনি। মনের মধ্যে একটা দ্বিধা উঁকি দিয়েছে পদ্মর বিশ-বাইশ বছরের উচ্ছল যৌবনের দিকে তাকিয়ে। দ্বিধা দেখা দিয়েছে প্রথম পরিচয়ের সেই ঘটনাটির কথা স্মরণ করে।

কিন্তু দিন কয়েক পরেই পদ্মর বাপ এসেছে দেখা করতে। বলেছে, পেন্নাম গো ডাক্তারবাবু, আমার পরানটা আপনি জিইয়ে রাখলেন গো। ভাবলাম, ডাক্তারবাবু সারিয়ে দিলেন তো যাই পেন্নাম করে আসি। বলেই শুকিয়ে যাওয়া কাঁধের ঘা-টা খুলে দেখালে।

অবিনাশ ডাক্তার তখন বারান্দায় টিনের চেয়ারটায় বসে বসে একখানা বইয়ের পাতা

ওল্টাচ্ছিল, বুড়োর দিকে তাকিয়ে বলেছে, হ্যাঁ, সেরে গেছে।

পদ্মর বাপ তবু যেতে চায়নি।

বলেছে, পদ্মরে আপনি ঘরের কাজে রাখবেন গো ডাক্তারবাবু ?

অবিনাশ ডাক্তার এবার বই বন্ধ করে বুড়োর মুখের দিকে তাকিয়ে রূঢ় স্বরে বলেছে, না।

—ক্যানে বাবু ? তবে যে পদ্ম বললে, ডাক্তারবাবু মাইনে দিবে ?

অবিনাশ ডাক্তার হেসে বলেছে, ও খুনি মেয়েকে রাখব আমি ? বাপকে যে দা দিয়ে কোপাতে যায়...

—হেই বাবা, এ কি কথা বলছেন গো ? আমার পদ্ম বেটির নামে ও কথা কি বলছেন গো ?

একে একে কথা খুলে বলেছে পদ্মর বাপ। আর তা শুনে স্তম্ভিত হয়ে গেছে ডাক্তার।

পরের দিনই আবার পদ্ম এসে হাজির হয়েছে সের পাঁচেক চালের বস্তা নিয়ে। বলেছে, বোড়াটা দিন গো খালি করে। রায় মশাইরা ধান ভাচা দিয়েছিল। সনঝেমণি চাল মজুরি পেলাম তো বলি যাই ডাক্তারবাবুরে দিয়ে আসি। বলে পরম তৃপ্তিতে হেসেছে পদ্ম।

আর সেই দিন থেকেই ডাক্তারের অনাত্মীয় সংসারের সব ভার তুলে নিয়েছে পদ্ম।

বাড়ি বাড়ি পাটকরুনি ঝিয়ের কাজ করেই তো তাদের অন্নসংস্থান হয়, ডাক্তারের বাড়িতে কাজ নিলে আপত্তি উঠবে কেন। ভোরবেলাতেই ঘুম থেকে উঠে ডাক্তারের বাড়িতে চলে আসে পদ্ম, সারাটা দিন কাজকর্ম সেরে রাতের রান্না ভাত ঢাকা দিয়ে চলে যায়।

কিন্তু ব্যাপারটা যে এতখানি জটিল হয়ে উঠবে ভাবতে পারেনি অবিনাশ ডাক্তার।

ক্রমে ক্রমে তার বিরুদ্ধে গ্রামের লোক কানাঘুসো শুরু করেছে, আড়ালে অপবাদ রটিয়েছে। কিন্তু সে-সব কানে পৌঁছয়নি অবিনাশ ডাক্তারের। এমনকি গ্রামের ছেলেছোকরারা যখন তাকে দেখে হাসাহাসি করেছে তখনও বুঝতে পারেনি, অস্বস্তিতে লজ্জায় মুখ ফিরিয়েছে গ্রামের পথেঘাটে খুঁড়িয়ে খুঁড়িয়ে যেতে যেতে। ভেবেছে, তার কাটা পা আর কাঠের পায়ে ভর দিয়ে চলার জন্যেই বুঝি বা হাসাহাসি করে ওরা।

আবার বাড়ি ফিরেই মনের অস্বস্তিটুকু ঝেড়ে ফেলেছে, পদ্মকে ডেকে হো হো করে হেসে উঠে বলেছে, গাঁয়ের ছেলেগুলো আমাকে দেখে হাসে রে পদ্ম, নেংচে নেংচে হাঁটি তো, তাই হাসে আমাকে দেখে।

এমনভাবে বলেছে কথাটা যেন কত বড় রসিকতা। বলেছে, হাসতে তো জানত না, তবু দেখ, আমি এসে তো হাসাতে পেরেছি ওদের ! কি বল অ্যাঁ ?

বলে নিজেই হেসে উঠেছে।

কিন্তু হাসি থেমে গেছে পদ্মর মুখের দিকে তাকিয়ে। ডাক্তারের কথা শুনে দপ করে জ্বলে উঠেছে পদ্মর চোখজোড়া। সে চোখের দিকে তাকিয়ে ডাক্তার অপ্রতিভ হয়েছে। আর সঙ্গে সঙ্গে পদ্মর চোখ দুটোয় বিষণ্ণতা নেমেছে।

ধীরে ধীরে বলেছে, ও কথাটা কইবেন না গো আপনি, হাসবে ক্যানে, হাসবে ক্যানে নোকরা ? ভগমান এট্টা অঙ্গ লিয়ে লিলে মানুষ হাসে কখনও !

পদ্মর কথা শুনে চুপ করে গেছে ডাক্তার। কিন্তু খুঁজে পায়নি গ্রামের লোক ওকে দেখলে ঠোঁট টিপে হাসে কেন। কিন্তু তারপর দেখেছে দিনে দিনে তার রুগির সংখ্যাও কমেছে, কেউ আর আগের মত ছুটে আসে না তার কাছে।

বুঝতে পারেনি ডাক্তার।

বুঝেছে হঠাৎ একদিন ইস্টিশনের ডাক্তারকে গ্রামের পথে যেতে দেখে। সাইকেলের

ক্যারিয়ারে ব্যাগ বাঁধা পকেটে স্টেথিসকোপের উঁকি দেখেই সন্দেহ হয়েছে ডাক্তারের।

চিৎকার করে ডেকেছে তাকে। ভদ্রলোক এগিয়ে আসতেই বলেছে, মনে হচ্ছে আপনিও আমার মত শতমারী—এ হাণ্ড্রেড-কিলার না কি?

ভদ্রলোক চিনতে পেরে হেসে বলেছেন, ও আপনিই অবিনাশবাবু? শুনেছি আপনার কথা, আলাপ হয়নি। তা যুদ্ধ-ফেরত হয়ে শেষে এই গাঁয়ে এসে বসলেন? কিচ্ছু হবে না মশাই, কিচ্ছু হবে না।

—কেন? আগেই সব মরে আছে বলে? অল ডেড? মারার স্কোপ নেই আর? হেসেছে অবিনাশ ডাক্তার। জিগ্যেস করেছে, চললেন কোথায় এখন?

ভদ্রলোক অপ্রতিভ হয়ে বলেছেন, এই আপনার গাঁয়েই একটা কল্ আছে, গুপ্তদের বাড়ি।

গুপ্তদের বাড়ি? ভদ্রলোক চলে যাওয়ার পরও কথাটা ভুলতে পারেনি অবিনাশ ডাক্তার। আহত বোধ করেছে, মনে মনে রেগে গেছে গুপ্তদের ওপর। এ গ্রামে প্রথম যখন এসেছিল অবিনাশ ডাক্তার, তখন সাহায্য করেছিল ওরা। তাই গুপ্তদের কাছ থেকে কোনও দিন কোনও টাকা নিতে চায়নি। নেয়নি।

আর সেই বাড়িতে কিনা পাঁচ মাইল দূরের স্টেশন থেকে অন্য ডাক্তার ডেকে আনে, তবু অবিনাশ ডাক্তারকে কল্ দেয় না?

না দেয় না দেবে, কিছু যায় আসে না অবিনাশ ডাক্তারের। এ গ্রামে তো ডাক্তারি করতে আসেনি সে, এসেছে জমিজমা কিনে স্থায়ীভাবে বসবাস করতে।

তবু আত্মসম্মানে লেগেছে তার।

দুপুরে চেয়ার-টেবিলে বসে ভাত খেতে খেতে হঠাৎ তাই প্রশ্ন করেছে, আজকাল আর গাঁয়ের লোক আমাকে ডাকে না কেন রে পদ্ম?

পদ্ম চমকে চোখ তুলে তাকিয়েছে ডাক্তারের মুখের দিকে। কিন্তু কোনও উত্তর দেয়নি, চুপ করে থেকেছে।

বলেছে, ভাত দিব গো আর চাট্টি?

ডাক্তার কি যেন সন্দেহ করেছে, হঠাৎ রূঢ় স্বরে বলে উঠেছে, উত্তর দে তুই? কেন আসে না কেউ আমার কাছে? রোগ সারাতে পারি না আমি?

শুনে সমস্ত মুখখানা থমথম করে উঠেছে পদ্মর। চোখ ছলছল করেছে। কান্নার স্বরে বলেছে, আমাকে বিদায় দেন গো বাবু, আমার নেগেই তোমায় দুষছে নোকে। পাপী মন উদের, আমায় বিদায় দেন...

অবিনাশ ডাক্তার চমকে উঠেছে। বিহ্বলের মত তাকিয়ে থেকেছে পদ্মর মুখের দিকে। তারপর হঠাৎ চিৎকার করে উঠেছে, না না, কিছুতেই না।

ক্রুদ্ধ আবেগে ভাতের থালা ফেলেই উঠে দাঁড়াতে গেছে অবিনাশ ডাক্তার, পারেনি, এক পায়ে ভর দিয়েই অসহায়ের মত বসে পড়েছে।

কিছুক্ষণ পরেই মাথা ঠাণ্ডা হয়েছে তার, ধীরে ধীরে অনুশোচনার স্বরে বলেছে, না রে পদ্ম, এ-কাজ তুই ছেড়ে দে। ছি ছি ছি, নিজের কথাই ভাবছি শুধু, তোর দিকটাও তো ভাবতে হয়।

বিদায় দিতেই চেয়েছে অবিনাশ-ডাক্তার, কিন্তু শোনেনি পদ্ম।

কৌতুকের হাসি হেসে বলেছে, গাঁয়ের নোকের বিচারটাই বড় হল গো, ভগমানের বিচার নাই?

আশ্চর্য, সেই পদ্ম কিনা হঠাৎ একদিন গাঁ ছেড়ে চলে গেল। যাবার আগে একটা

কথাও জানিয়ে গেল না। কেন গেল, কোথায় গেল, কিছুই জানল না অবিনাশ ডাক্তার।

অট্টমার কথা শুনে তাই একটা গভীর দীর্ঘশ্বাস বেরিয়ে এল তার বুক নিঙড়ে।

—তুমি পদ্মর একটা খপর করলে না বাবা? সোমত্ত জোয়ান মেয়ে একটা, দপদপ করে পা ফেলে চলে গেল গাঁ থেকে...

কিন্তু কেন গেল পদ্ম! কই, একটা দিনও তো কোনও রূঢ় কথা বলেনি ডাক্তার। আর গেলই যদি তো একবার বলে গেল না কেন তাকে। এমন একটা রহস্যের মধ্যে তাকে ফেলে রেখে গেল কেন পদ্ম!

## নয়

দিনে দিনে বড়-জা নিভাননীর ওপর মোহনপুরের বউয়ের আক্রোশ আর বিরক্তি বাড়তে থাকে। তবে মুখ বুজে দৈনন্দিন কাজগুলো করে যায়। এক এক সময় নিজের মনকেই প্রবোধ দেয়। ভাবে, শহুরে মানুষ ওরা, গ্রামে কি আর থাকতে পারবে। শেষ অবধি দু'চার দিনেই অতিষ্ঠ হয়ে চলে যাবে। কি দরকার তাদের সঙ্গে দুর্ব্যবহার করার।

অথচ গিরিজাপ্রসাদের দিক থেকে তেমন কোনও লক্ষণ দেখা যায় না। দেখা যায় না বলেই অধৈর্য হয়ে ওঠে।

একে টানাটানির সংসার, জমির আয় থেকে একটা পরিবারই এতকাল ভালভাবে চালাতে পারেনি, যাও বা আয় হয়েছে নিজেরা না-খেয়ে না-পরে মেয়ের বিয়ের পণ জমাবার চেষ্টা করেছে। এখন সেই আয়ের ওপরই ভর করেছে কিনা দুটো সংসার।

সারাদিন রোদে তেতে মাঠে মাঠে ঘুরে এসেছে গিরীন, কখনও ক্যানেল-ট্যাক্সের হিসেব মেটাতে ছুটতে হয়েছে ক্যানেল আপিসে, কখনও সারের আর অ্যামোনিয়ার দাম মেটাবার নোটিশ পেয়ে। দিনের পর দিন ধরনা দিয়ে বাবুদের দেখা না পেয়ে ফিরে এসেছে, এসেই মনিহারি দোকানের বাকি-খাতার ফর্দ দেখেই মাথায় রক্ত উঠে গেছে তার। মোহনপুরের বউকে বলেছে, বলে দাও, নিজের ব্যবস্থা নিজে দেখতে, পায়ের উপর পা দিয়ে দু'বেলা ভাত মারা চলবে না।

মোহনপুরের বউয়ের মন-মেজাজ ভাল থাকলে হেসে ফেলেছে ও, সাবধান করেছে, আঃ শুনতে পাবে যে!

কখনও বলেছে, এতকাল ভোগ করলে ওদের জমিজমা, তখন মনে ছিল না!

গিরীন তা শুনে আরও চটে গেছে!—ভোগ করেছি? দেড় টাকা দু'টাকা তো ধানের দর ছিল, খরচ পোসাত না, জমির খাজনা বাকি পড়ত...আমি ছিলাম তাই জমিগুলো নিলামে ওঠেনি, বুঝলে!

গিরীনের আসলে রাগটা যে সে জন্যেই, বুঝতে অসুবিধে হয় না মোহনপুরের বউয়ের। এতকাল বাদে ধানের দর যদি বা একটু উঠল—

গিরীন নিজেই বলেছে সে-কথা।—দাদা শুধু ধানের দরটাই দেখছে, বীজের দাম, খোলের দাম, সারের খরচ সব হিসেব করে দেখুন তো ক'পয়সা লাভ থাকে। শহুরে বাবু তো, ভাবে, রাশি রাশি টাকা করছি। নিজের হাতে চাষ নিয়েই দেখুক না একবার।

মোহনপুরের বউ অবশ্য অতশত ভাবতে চায় না, তার দুশ্চিন্তা মেয়ের বিয়ে নিয়ে। শয়নে স্বপনে কাঁটার মত বিঁধেছে এতকাল।

কিন্তু ইদানীং আরেকটা কাঁটা খচখচ করে বুকে লাগে। প্রতিটি কাজের মধ্যেই, বড় জায়ের প্রতিটি ব্যবহারে আত্মসম্মানে ঘা লাগে।

কোনও-কোনও দিন রেগে গিয়ে গিরীনকে বলে, আমি কি সেবাদাসী নাকি ওর !

বুঝতে না পেরে হিসেবের লম্বা খেরোর খাতা থেকে খাগের কলমটা তুলে নিয়ে বিস্ময়ের চোখ তুলে তাকায় গিরীন।

মোহনপুরের বউয়ের চাপা কণ্ঠস্বরে ক্রোধ ঝরে পড়ে। বলে, সকাল বিকেল দু'বেলা রান্না করে মরছি, একবার এসে একটু সাহায্য করবে না বাপু ! দু' দুটো ধিঙ্গি মেয়ে...

বিমলা আর কমলার ওপরই সব রাগ গিয়ে পড়ে। সন্ধে হলেই বারান্দায় হারিকেন লণ্ঠন জ্বালিয়ে পড়তে বসে মেয়ে দুটি। যেন সংসারের কোনও কাজ জানে না, দায়িত্ব নেই। শহুরে মেয়ে বলেই যেন পড়াশুনা করার অধিকার জন্মেছে। আর বেচারী টিয়া, দু'দিন বাদে বিয়ে হবে, মেয়ে দেখতে আসবে আবার, মা হয়ে রান্না করিয়ে করিয়ে তার মুখখানা কালি করে দেবে ! কোন মেয়ের মা তা পারে !

তাই টিয়া টুকিটাকি সাহায্য করতে এলেও রেগে যায় মোহনপুরের বউ। বলে, পড়াশুনার ইচ্ছে না থাকে, খাটে পা ছড়িয়ে ঘুমুগে যাও। তাতেও কাজ হবে, মেয়ে পছন্দ হবে লোকের।

বড় জায়ের ওপর, তার মেয়েদের ওপর যত রাগ হয়, ততই নিজেকে যেন শাস্তি দিতে চায় মোহনপুরের বউ। নিজেকে কষ্ট দিয়ে, অসহ্য পরিশ্রমে শরীর আর মনকে বিরক্তির শেষ সীমায় নিয়ে গিয়ে এক অদ্ভুত আনন্দ পায়। সারা জীবন ধরেই এই আনন্দ পেয়ে এসেছে সে। সেই কোন্ শৈশবে এ-বাড়িতে এসেছিল অনেক স্বপ্ন আর মধুর ভালবাসা নিয়ে, তারপর দিনে দিনে কবে যে তা অন্তর্হিত হয়ে গেছে ! সব অভিযোগ চাপা দিয়ে, মুখ বুজে সব যন্ত্রণা সহ্য করে কি এক বিচিত্র আনন্দ পায় মোহনপুরের বউ। কর্তব্যের আগুনে তিলে তিলে নিজেকে পুড়িয়ে ফেলার আনন্দ। স্বামীর জন্যে, ছেলে-মেয়েদের জন্যে নিজেকে আমি নিঃশেষে বিলিয়ে দিচ্ছি। অথচ কেউ আমার মনের খবর রাখে না, পৃথিবীতে আমার জন্যে কারও কোনও সহানুভূতি নেই। অসহ্য দাঁতের ব্যথায় ভুগেছিল একবার মোহনপুরের বউ, তখন এত ব্যথা সত্ত্বেও দাঁতে দাঁত চেপে যন্ত্রণাটা বাড়িয়ে দিয়ে কেমন একটা নৃশংস পরিতৃপ্তি ফুটেছিল ওর মুখে চোখে, ঠিক তেমনি একটা বিচিত্র আনন্দ।

সেই যন্ত্রণার আনন্দটাই যেন বাড়িয়ে দিয়েছে বড়-জা নিভাননী।

সেদিনও রান্নাঘরে বসে বসে উনোনে কাঠ ঠেলতে ঠেলতে নিজের মনেই গজগজ করছিল মোহনপুরের বউ। সামনে কুলুঙ্গির ওপর লম্পটা জ্বলছে ; মরাই-তলা, উঠোন, ভিতর-বাড়ির সর্বত্র অন্ধকার। শুধু দক্ষিণ-দুয়োরি ঘরের দাওয়ার হারিকেন লণ্ঠনটা থেকে শিস উঠে উঠে চিমনিটাতেই কালি পড়ছে। মোহনপুরের বউ তাকিয়ে দেখলে, বিমলা-কমলা দু'জনেই মাদুরের ওপর ঘুমিয়ে পড়েছে বইখাতা খুলে রেখেই।

একবার ভাবলে, যাক, চিমনিটা ফেটে যাক, জ্বালা জুড়োয়। পরমুহূর্তেই সদর দরজার ফাঁক দিয়ে বার-বাড়ির দিকে চোখ গেল। হ্যাজাকের উজ্জ্বল আলোটা চোখে পড়ল।

গ্রামের লোকদের নিয়ে গল্পগুজব করছেন গিরিজাপ্রসাদ, মোহনপুরের বউয়ের কানে তাদের অস্পষ্ট কথাগুলো ভেসে এল।

সঙ্গে সঙ্গে কি ভেবে ছুটে গেল সে, হারিকেন লণ্ঠনের পলতে কমিয়ে দিয়ে বিমলা-কমলার ঘুমন্ত মুখের দিকে বিরক্তির চোখে তাকিয়ে ফিরে এল।

তারপর চিৎকার করে ডাকলে, টিয়া !

—কি মা ? ছোট্ট বোনটিকে ঝিনুকে করে দুধ খাওয়াতে খাওয়াতে টিয়া সাড়া দিলে। তারপর তাকে শুইয়ে রেখে ঘর থেকে বেরিয়ে আসতেই মোহনপুরের বউ বললে, ওদের দু'বোনকে তুলে দে মা, খেয়ে নিয়ে আমাকে উদ্ধার করুক।

উদ্ধার পেতে অবশ্য অনেক সময় লাগে মোহনপুরের বউয়ের। একে একে সকলের খাওয়া হয়, সকলে কপাটে খিল দিয়ে শুয়ে পড়ে, তারপর স্বামী ছেলেমেয়েদের খাইয়ে ঘাটে বাসনকোসন রেখে একা একা একটা পান সেজে নিয়ে গালে পুরে নিজের ঘরটিতে এসে ঢোকে মোহনপুরের বউ।

ছোট্ট দু'খানি মাত্র ঘর। ঘর জুড়ে সেই পুরনো আমলের নক্সাকাটা দু'খানা উঁচু খাট। রাশীকৃত তোরঙ-বাক্স, চালের বস্তা, গুড়ের নাগরি, কুলুঙ্গিতে ওষুধের শিশি, দোয়াত-কলম, দেয়ালে লক্ষ্মীর পট আর বাংলা ক্যালেন্ডার। বড়-জাকে দু'খানা ভাল ঘরই ছেড়ে দিতে হয়েছে, তাই ছোট এই দু'খানি ঘরে যেন দম চাপা পড়ে যায়। পা ফেলবার জায়গা নেই কোথাও। খাটের ওপর বিছানা, মেঝের ওপর বিছানা। কোনওমতে যেন এতগুলি ছেলেমেয়েকে নিয়ে মাথা গুঁজে থাকতে হয়।

তবু মাঝরাত্তিরে এই ঘরে ঢুকেই মোহনপুরের বউয়ের শরীর-মন থেকে সব ক্লেদ, ক্রোধ, বিরক্তি ঝরে পড়ে। পান চিবুতে চিবুতে পরম পরিতৃপ্তিতে লম্পর ক্ষীণ আলোয় ঘুমন্ত মুখগুলোর দিকে তাকায় মোহনপুরের বউ। শুধু খাটের ওপর ঘুমন্ত স্বামীর মুখের দিকে তাকাতে ভুলে যায়। মানুষটা শুধু আছে, থাকবে, গাছের গুঁড়ির মত, ঠেস দিয়ে বসে সারাজীবন কাটিয়ে দেয়ার মত নির্ভর একটা... আর কিছু নয়।

কিন্তু ছেলেমেয়েদের ঘুমন্ত মুখগুলোর মধ্যে অদ্ভুত এক আনন্দ খুঁজে পায় মোহনপুরের বউ। একে একে কারও মাথায় বালিশ ঠিক করে দেয়, কারও গায়ে চাদরটা টেনে দেয় ভাল করে। মশারিটা গুঁজে দেয় চারপাশে।

পাশাপাশি দু'খানা ঘরের মাঝখানের দরজা খোলাই থাকে। এদিকে স্বামী আর বিশু, ওদিকের ঘরে টিয়া আর ছোট ছোট ছেলেমেয়েদের নিয়ে শোয় মোহনপুরের বউ।

শোবার আগে বিশুর মাথায় হাত বুলিয়ে দিয়ে কোলের মেয়েটিকে কাছে নিয়ে শুয়ে পড়ে। ঘন ঘন বারকয়েক চুমু খায় তাকে, নিজের মনেই হাসে, তারপর তাকে মাই দিতে দিতে ঘুমিয়ে পড়ে সারাদিনের ক্লান্তিতে।

সেই মোহনপুরের বউয়ের একঘেয়ে জীবনে যে হঠাৎ এমন একটা রোমাঞ্চের খবর এসে পৌঁছবে কল্পনাও করতে পারেনি সে। ভাবতে পারেনি, এমন একটা খবর নিয়ে আসবে অট্টামা।

অবিনাশ ডাক্তারের বাড়ি থেকে লাঠি ঠুক ঠুক করে ফিরতে ফিরতে অট্টামার মনে হল, যাই কথাটা বলেই যাই টিয়ার মাকে।

কোমরে ব্যথা নিয়ে কুঁজো হয়ে হয়ে এতখানি গিয়েছে অট্টামা, ডাক্তারের বাড়িটাও নেহাত কাছে নয়, তাই ফেরার পথে ক্লান্ত লাগছিল নিজেকে। একবার ভাবলে, বাড়ি ফিরে শুয়ে পড়ি। কিন্তু পারল না, এমন একটা খবর মোহনপুরের বউকে না দিতে পারলে যেন শান্তি নেই।

ঠুক ঠুক করে লাঠি ঠুকে তাই এসে হাজির হল অট্টামা। চেঁচিয়ে ডাকলে, কই রে টিয়ে, টিয়ে কোতায় গেলি লো?

—কি গো অট্টামা? হাসি-হাসি মুখে টিয়া কাছে এসে দাঁড়াল। হাতে তার একখানা কার্পেট আর উল। কার্পেটের আসন বুনতে বুনতে 'অট্টামার মুখের দিকে চেয়ে রইল। কেমন যেন কৌতুকের চোখে তাকিয়ে রয়েছে অট্টামা তার মুখের দিকে। কিন্তু কেন তা বুঝতে পারল না।

অট্টামা হেসে বললে, আসুন বুনছিস নাকি লো? ধন্যি মেয়ে, 'আমার মন করছে খাজনা খাজনা, রেখে দে তোর হরিভজনা।' পণ নাই, পুণ্যি নাই, মেয়ে ইদিকে পাখার

বাতাস করছে কবে বর আসবে ভেবে।

টিয়া অপ্রতিভ হাসি হেসেই এদিকে ওদিকে তাকিয়ে নিয়ে বললে, তোমরা বুঝি আসন বুনতে না, অট্টামা ?

অট্টামা হেসে বললে, কি করে বুনব বল, এই একরত্তি মেয়ে তখন, ঘুম থেকে তুলে এনে বিয়ের পিঁড়েতে বসিয়ে দিলে মা। তারপর থেকে তো জা-দের ছেলেমেয়ের জন্যে কাঁথাই বুনলাম লো সারাজীবন। সেই বলে না, 'আমার হল বুকে ঘা, আমায় বলে রসুন খা।'

বলে ফোকলা মুখের মাড়ি বের করে হাসল অট্টামা, জিগ্যেস করলে, কই, তোর মা কই ?

টিয়া ইশারায় দেখিয়ে দিল ঢেঁকিঘরের পাশের দেয়ালে পাটকরুনি ঘুঁটে দিচ্ছে ছুপ ছুপ করে, আর মোহনপুরের বউ একটা মুনিশকে দিয়ে ঢেঁকির বাকি কাঠটা চেলিয়ে নিচ্ছে।

অট্টামা লাঠিতে ভর দিয়ে ধীরে ধীরে এগিয়ে গেল সেদিকে, তারপর বললে, আমি ভাবি আপন আপন, গোপালে ভাবে পর। হ্যাঁ লো মোহনপুরের বউ, কখন হতে খুঁজছেলাম তোকে অথচ তোর দেখি সাড়া নাই।

মোহনপুরের বউয়ের মেজাজটা ভালই ছিল, অট্টামার কথায় তাই হেসে ফেলে বললে, ক্যানে, খুঁজছ ক্যানে ?

অট্টামাও হেসে বললে, খপর এনেছি একটা। আমায় না দিয়ে ননী, কত ধন বাঁধবে ধনী। দেখব এইবার হ্যাঁ!

বলেই সামনের মুনিশটার দিকে চোখ গেল। কুড়ুলের ঘায়ে সে তখন ঢেঁকির কাঠখানা চেলা করছে।

তা দেখেই অট্টামা বললে, গাছ কাটলি নিকি রে ?

মোহনপুরের বউ বললে, না গো, ঢেঁকিটা। আধখানা তো আগেই গিয়েছিল...

কথা শেষ করতে দিল না অট্টামা। বললে, যাক, ও জঞ্জাল যাওয়াই ভাল। ভদ্দরনোকদের বাড়িতে আর ঢেঁকি রইল না তালে।

মোহনপুরের বউ বললে, তা রেখেই বা কি হবে বলো। উইয়ে খাচ্ছিল বই তো নয়। ঘরের খাওয়ার দু'চার মণ, ও তোমার কোটালদের বাড়ি, বাউরিদের বাড়ি ধান ভাচা দিয়েই চলে যায়, আর তো সব তোমার নিগনের কলে যাচ্ছে।

অট্টামা কোনও সাড়া দিল না এ-কথার। ঢেঁকির কাঠটার দিকে তাকিয়ে রইল একদৃষ্টে। তারপর একটা দীর্ঘশ্বাস বেরিয়ে এল বুক ঠেলে। কুড়ুলের কোপে কোপে কাঠের চেলা তো বেরিয়ে আসছে না, যেন অট্টামার বুকের পাঁজরগুলোই ছিটকে পড়ছে একে একে।

একটা দীর্ঘশ্বাস ফেলে অট্টামা ধীরে ধীরে বললে, সব একে একে বিদেয় হচ্ছে লো মোহনপুরের বউ, সব একে একে বিদেয় নিচ্ছে। কি যে দিন ছিল তখন, বউ-ঝি মিলে সারাটা দুপুর কাটত ঢেঁকিঘরে, ঢেঁকিতে পাড় দিতাম, তোর শাশুড়ি সিকেল দিত হাত নাড়িয়ে নাড়িয়ে...তখন মেয়েদের পায়ের গোছ কি হত, হাত আর কাঁধ হত এই এমনি—

বলে দু'হাতের ইঙ্গিতে স্থূলত্বটা বুঝিয়ে দেয় অট্টামা। তারপর বলে, ঢেঁকিও গেছে ধানও গেছে। ধান নাই চাল নাই, গোলাভরা ইঁদুর, ভাতার নাই পুত নাই, কপালভরা সিঁদুর। এখন হয়েছে সেই অবস্তা।

মোহনপুরের বউ হেসে বলে, কি বলতে এয়েছিলে, মনে আছে না ভুলে গেছ ?

—এই দেখো। অট্টামা জিভ কাটে। বলে, ভুলেই যেতাম লো মোহনপুরের বউ। তা, ভুলি ভুলি মনে করি, বংশীরবে রইতে নারি। চ' ঘরে চ' দিকিনি, একটা খপর

আছে।

অট্টামার ভাবভঙ্গি দেখে মোহনপুরের বউ বুঝতে পারে, কিছু একটা গোপন কথা আছে অট্টামার। তাই উৎকণ্ঠায় ভয়ে চোখ-মুখের ভাব বদলে গেল মোহনপুরের বউয়ের। তাড়াতাড়ি অট্টামাকে নিজের আধো-অন্ধকার ঘরখানিতে নিয়ে এসে বসালে। ভাবলে, কোনও গ্রাম্য ঝগড়াঝাঁটির দুঃসংবাদ এনেছে হয়তো অট্টামা, কিংবা...

উদ্‌গ্রীব হয়ে প্রশ্ন করলে, কি ব্যাপারখানা খুলে বলো, যা দুঃসময় পড়েছে আমার, 'গোপন কথা' বললেই বুক ধড়ফড় করে।

অট্টামা একমুখ হেসে বললে, না লো না, ভাল খপর।

—কি ? দুশ্চিন্তার আতঙ্কের ছাপটা সরে গেল মোহনপুরের বউয়ের মুখ থেকে। তবু একেবারে নিশ্চিন্ত হতেও পারল না।

অট্টামা হেসে বললে, অত ভয় ভয় করিস ক্যানে ? নদীর ধারে চায, বালির ওপর বাস। তার আবার সু-অদৃষ্ট, কু-অদৃষ্ট আছে নাকি !

মোহনপুরের বউ অধৈর্য হয়ে বলে, কি বলছিলে বলো আগে।

অট্টামা এবার ফিসফিস করে বলে, ওই যে পেভাকর না কি নাম, বিডি আপিস হতে আসে...

—হ্যাঁ, বি ডি ও প্রভাকর।

—গিরেনকে বল ওর বাপের নামঠিকানা জোগাড় করতে।

মোহনপুরের বউ বিস্মিত হয়ে বলে, কি হবে ?

অট্টামা হেসে বলে, স্বজাতির ছেলে, ভাল চাকরি করে, টিয়ের জন্যে সম্বন্ধ কর।

মোহনপুরের বউ হতাশার সুরে বলে, খেপেছ অট্টামা, ও ছেলে আমাদের ঘরের মেয়ে নেবে ক্যানে ? পাড়াগেঁয়ে মেয়ে আমার, দু'দশ বিঘে জমিজমা আছে এমন পাত্রের সন্ধান দাও যে চেষ্টাচরিত্তির করি।

অট্টামা হেসে বলে, গিরেনকে বলেই দেখ না, মেয়ে পছন্দ হয়েছে ওর।

—পছন্দ হয়েছে ? আকাশ থেকে পড়ে মোহনপুরের বউ। সঙ্গে সঙ্গে ক্রোধে জ্বলে ওঠে তার সর্বশরীর। গেরস্থ ঘরের বিয়ের যুগ্যি মেয়ে, কোথাকার কে অচেনা ছেলের তাকে পছন্দ হয়েছে কথাটায় যেন শিউরে ওঠে। বলে, এ অপবাদ কে দিলে বলো তো, মেয়েকে আমি চোখের আড়াল করি না, বলে কিনা...

অট্টামা হেসে বললে, এই দেখো, রাগছিস ক্যানে। ওই অবিনেশ ডাক্তারের কাছে গিয়েছিলাম, অসহায় খোঁড়া মানুষ, একটা কয়েত বেল দিতে গেলাম। তা কথায় কথায় বললে, পেভাকর এয়েছিল, বলেছে রায়বাড়িতে একটা মেয়ে দেখলাম, লক্ষ্মী পিতিমের মত মুখ, যেমন গড়ন তেমনি রং...

মোহনপুরের বউ কৌতুকে হেসে উঠল এবার। বললে, তাই বলো। ও হয়তো ওদের বিমলার কথা বলেছে।

অট্টামা স্তম্ভিত চোখে তাকাল মোহনপুরের বউয়ের মুখের দিকে। বললে, কি যে বলিস, কিসে আর কিসে, চালে আর তুশে। লক্ষ্মী পিতিমের মত মুখ বলবে পেসাদের মেয়ের ? হ্যাঁ, ছিরি আছে, তা বলে তোর টিয়ের মত ডাগরডোগর গড়ন ? অমনি রং ?

মোহনপুরের বউ কথাটা শুনল। কি যেন ভাবল। কিন্তু প্রতিবাদ করল না আর। সত্যিই তো, দিনে দিনে ক্রমশ যেন শ্রী খুলছে টিয়ার। বয়সের জোয়ার নামছে শরীরে। আর কি চুল ! গাঁয়ের একটা মেয়েও ওর পাশে দাঁড়াতে পারে নাকি ! ভাবতে ভাল লাগল মোহনপুরের বউয়ের যে টিয়ার রূপের প্রশংসা করেছে প্রভাকর। করলেই বা প্রশংসা, খারাপ কিছু তো বলেনি।

মনে মনে স্বপ্ন দেখতে শুরু করল। স্বামীকে বলে খোঁজখবর নিতে হবে ছেলেটির।

গোপন মনের আনন্দটুকু চেপে রাখতে পারল না মোহনপুরের বউ। অত্রামা চলে যেতেই রান্নাঘরে এসে নিজের মনেই গুনগুন করতে শুরু করলে খুব চাপা গলায়, অনেকদিন আগে বর্ধমানে গিয়ে একটা বায়োস্কোপ দেখে এসেছিল, রাধাকৃষ্ণের ছবি, তারই একটা কলি। তারপর হঠাৎ লজ্জায় চুপ করে গেল। ছি ছি ছি, এই বয়সে গুনগুন করে গান গাইতে দেখলে কি ভাববে সবাই।

নিজের মনেই হাসতে হাসতে টিয়ার দিকে চোখ গেল। মোহনপুরের বউ তাকে ইশারায় ডাকলে। কাছে আসতেই এপাশ ওপাশ তাকিয়ে দুধের কড়াই থেকে খানিকটা সর তুলে নিয়ে পরম আদরে টিয়ার মুখটা বুকের কাছে টেনে এনে তার দু'গালে ঘসে দিতে লাগল।

আদরে আহ্লাদে টিয়ার মুখেও খুশির হাসি দেখা দিল, দু'হাতে মা'র গলা জড়িয়ে ধরে টিয়া বললে, মা, তুমি আমাকে খুব ভালবাসো, না ?

তারপর মা'র কাছ থেকে ছাড়া পেয়েই ছুটল রেণুদিদের বাড়ির দিকে। গোড়ের পাড় ধরে সামন্তদের খিড়কি দিয়ে বাঁশ ঝোপ পার হয়ে।

এত খুশি, এত উল্লাস যেন কোনদিন হয়নি টিয়ার। খুশি হবে না ? কপাটের আড়ালে দাঁড়িয়ে যে সব কথা শুনেছে ও, সব—সব।

## দশ

মনের ফুর্তিতে টিয়ার ইচ্ছে হচ্ছিল রাঙাবৌদি আর রেণুদিকে নিয়ে চলে যায় ঘোষপুকুরে স্নান করতে। আঃ, ওই দিঘির মত বড় পুকুরটায় স্নান করায় যে কি আনন্দ ! টিয়া যদি রাঙাবৌদির মত সাঁতার কাটতে পারত, ডুব সাঁতার দিতে পারত। না পারুক তা, ঘড়া বুকে নিয়ে পা ছুঁড়ে ছুঁড়ে জলে ভেসে বেড়ানোতেই কি কম আনন্দ নাকি ? কি ঠাণ্ডা আর কাচের মত স্বচ্ছ জল, তলায় গুগলি জমে থাকলে দেখা যায়, দাম শ্যাওলার ফাঁকে ফাঁকে মৌরলা মাছের ঝাঁক সারি দিয়ে ছুটে বেড়ায়, এদিকে ওদিকে মোড় ফেরে ঝাঁকটা আর রুপোলি রং চিকচিক করে ওঠে। কি চমৎকার যে লাগে !

মা তো বোঝে না, তাই ঘোষপুকুরে নাইতে গেলেই রাগ করে। বলে, কালীমোড়লদের বাড়িতে গেলেই পারিস।

ঘোষপুকুরের কাছে টিউবওয়েল।

গ্রামে টিউবওয়েল হয়েছে অবশ্য অনেককাল আগেই। কখন হয়েছে টিয়ার স্পষ্ট মনেও পড়ে না। শুধু মনে পড়ে, দামুদাদা কথায় কথায় বলত, ইংরেজ আমলে তবু একটা টিপকল করে দিয়েছিল, গাঁয়ের লোক জল খেয়ে বাঁচছে। ভোটের সময় সে-বার সেই যে দল এল জিপগাড়িতে চড়ে পতাকা উড়িয়ে, তাদের ওপর খুব চটে গিয়েছিল দামুদাদা। বলেছিল, আপনারা কি করেছেন কি, একটা টিপকলও তো করে দেন নাই।

উত্তরে তারা কত কি বলেছিল, পাহাড় কেটে বাঁধ হচ্ছে, মাটি কেটে ক্যানেল হচ্ছে, আরও কত কি।

মুগ্ধ হয়ে শুনত সবাই। কল্পনায় কত কি গড়ে নিত মনে মনে। আর হঠাৎ এক সময় দামুদাদা বলে বসত, ও-সব বচন অনেক শুনেছি মশাই, এ গাঁয়ে কি করেছেন আঙুল দিয়ে দেখিয়ে দিন। কাঁদরে পুল করেছেন ? দু'গাড়ি মাটি ঢেলে রাস্তাটা উঁচু করেছেন ? স্টেশনের কি পরিবর্তনটা হয়েছে দেখিয়ে দেবেন ?

দামুদাদার কথাগুলো কিন্তু কারও ভালো লাগত না। সবাই বলত, সবুরে মেওয়া ফলে দামু, সবুরে মেওয়া ফলে। আর দুটো বছর যেতে দাও, তখন দেখবে...

দামুদাদা হেসে বলত, আমি মশাই ক্যানভাসার মানুষ, নগদানগদি কারবার আমার। হাতে পাঁজি মঙ্গলবার, দেখিয়ে দিন কি হয়েছে। ওসব ধার-দেনার মহাজনি কারবার বুঝি না।

প্রথম প্রথম অনেকেই হাসত দামুদাদার কথা শুনে। কিন্তু একে একে অনেকেই তার কথায় সায় দিতে শুরু করল।

একটা রঙিন টিনের স্যুটকেসে হরেকরকমের জিনিস নিয়ে ট্রেনে ট্রেনে আজও ফিরি করে বেড়ায় দামুদাদা। কয়েক বিঘে জমির ভাগের ধানটুকু নিতে ক'টা দিন বাড়িতে থাকে, বাকি বছরটা ভবঘুরে। শুধু মাঝে মাঝে সপ্তাহে একবার করে ফিরে আসে রাঙাবৌদির কাছে। ফিরে এলেই হৈ চৈ পড়ে যায় সারা বাড়িতে। রেণুদি আর রাঙাবৌদির কি ফুর্তি সেদিন। বাগদি বাড়িতে বলে আসত মাছের জন্যে, চুনোপুঁটি ল্যাঠা শোল যা হোক। দামুদাদা নিজেও হাতে ঝুলিয়ে কখনও দুটো ফুলকপি নিয়ে আসত, কখনও পাঁপড়ের প্যাকেট। বর্ষার সময় একটা গোটা ইলিশ। আর বাচ্চা ছেলেটার জন্যে পুতুল।

গুপ্তদের বউ তাই ঠাট্টা করে বলে, এবার ম'লে যেন ফিরিওলার বউ হই। বিয়ের ভোজ না পেলে মাছ খেতে পাই না, জামাই না এলে কপি দেখি না চোখে।

টিয়া শুনে হাসে, আবার মনে হয় কথাটা মিথ্যে নয়। বিমলা-কমলা দু বোন, অমরেশদা—তারাও প্রথম প্রথম বিশ্বাস করত না। ভাবত, পুকুরে মাছ, সারা বছরই বুঝি গাঁয়ের লোক মাছ খায়। ছিপ ফেলে মাছ ধরবে সময় আছে নাকি কারও। মাঝে মাঝে বাগদি মেয়েদের কাছে দু'চার আনা পয়সা দিয়ে চুনো মাছ যা মেলে। তেমন পয়সা যাদের আছে, চাটুজ্যেদের, মোড়লদের, তারাই বা চাষের সময় লোক পাঠাবে কি করে সদর থেকে এটা-ওটা আনাবার।

কিন্তু দামুদাদা যাই আনুক, ইলিশ মাছ কি কপি, রান্নার পর টিয়ার জন্যে বাটিতে করে পাঠিয়ে দেয় রাঙাবৌদি। অথচ ওসবের দিকে লোভ নেই টিয়ার। ওর লোভ দামুদাদার কাছে গল্প শোনার। কলকাতার গল্প, বর্ধমানের গল্প, ট্রেনের গল্প। নিত্য নতুন খবর আনে দামুদাদা—কোন দেশে আবার যুদ্ধ হবে, কলকাতার রাস্তায় পুলিশ কেন গুলি ছুঁড়ছে, কোথায় ট্রেন উল্টে গিয়ে কত লোক মরেছে।

শুধু টিয়াই নয়, গ্রামের সকলেই দামুদাদাকে সমীহ করে চলে ওই একটা কারণে। পৃথিবীর খবর নিয়ে আসে দামুদাদা, জমিদারি উচ্ছেদ হওয়ার আইনটা কি, জমিজমা নাকি কেড়ে নেবে সব, চাষীর ওপর আয়কর বাড়ছে...

আর সব শেষে দামুদাদা বলে, ওরা তবু একটা টিপকল দিয়ে গেছে, এরা কেড়ে নেবার গোঁসাই।

টিউবওয়েলটা এমন কি জিনিস, যার জন্যে দামুদাদার এত ভক্তি, টিয়া বুঝতে পারে না। ওটা যে একদিন ছিল না, নতুন হয়েছিল, তাও যেন ভাবতে পারে না। মনে হয় যেন চিরকালই ছিল, চিরকালই থাকবে। জ্ঞান হয়ে থেকেই তো দেখে আসছে।

তবু মা-মাসীরা যখন সে-সব দিনের কথা বলে, যখন অমৃত থেকে জল আনতে যেত সকলে ঘড়া কাঁখে নিয়ে, লোকে স্নান করত ঘোষেদের ওই বিরাট পুকুরটায়, তখন টিয়ার মনে হয় সেই সব দিনগুলোই ভাল ছিল। এখন ভদ্দরলোকরা টিউবওয়েলে স্নান করে। চাটুজ্যে আর মোড়লরা নিজেদের বাড়িতেও টিউবওয়েল বসিয়েছে। শুধু বাউড়িপাড়া, বাগদিপাড়ার লোক কাছাকাছি পুকুরে ডোবায় ডুব দিয়ে আসে। আঃ ওদের মত টিয়াও

যদি রোজ ঘোষপুকুরে স্নান করতে পেত !

টিয়ার মনের ভেতর তখনও একটা খুশির সুর গুনগুন করছে। এমন আনন্দের খুশির খবর যেন কোনদিন শোনেনি টিয়া। দূর থেকে বি ডি ও প্রভাকরকে কতবারই তো দেখেছে ও। কখনও সাইকেলে চেপে গাঁয়ের পাশ দিয়ে চলে যায় স্টেশনের দিকে, কখনও বা জিপে চড়ে। দু'একদিন গ্রামের লোকের সঙ্গেও দু'একটা কথা বলে যায়।

একদিন বুঝি রেণুদির কাছে তার চেহারার প্রশংসা করে ফেলেছিল টিয়া, তার পর থেকেই রেণুদি আর রাঙাবৌদি ওকে দেখলেই ঠাট্টা করে। শুনতে ভালও লাগে, মনে মনে কখনও-সখনও একটু-আধটু স্বপ্নও দেখে ফেলে, কিন্তু পরমুহূর্তেই সমস্ত ব্যাপারটাকে এমনই অসম্ভব মনে হয় যে নিজের বোকামিতে নিজেই হেসে ফেলে ও।

ভিতরে ভিতরে যত দুঃসাহসই থাক, প্রভাকরকে দূর থেকে দেখতে পেলেই আড়ালে লুকিয়েছে ও, লজ্জাবতী লতার মত কুঁকড়ে গেছে। লাজুক চোখজোড়া তুলে কোনওদিনই তাকাতে পারেনি। এমন কি বিমলা-কমলা যেদিন হেসে হেসে গল্প করেছে সেদিনও বিমলার পিঠের সঙ্গে লেপটে থেকেছে ও মাটির দিকে চোখ নামিয়ে।

অথচ প্রভাকর কিনা ওর কথাই বলেছে অবিনাশ ডাক্তারের কাছে! কেন বলেছে, কোন্ প্রসঙ্গে বলেছে কথাটা, কিছুই জানে না। টিয়ার তাই ভালও লেগেছে, আবার ভয় ভয়ও করেছে। কেমন এক বিচিত্র লজ্জা। ছি ছি, অবিনাশ ডাক্তার কি ভেবেছে কে জানে।

তবু রাঙাবৌদিকে কথাটা না বলে...না, কি থেকে কি হয় কেউ বলতে পারে। তার চেয়ে না বলাই ভাল।

বলবে না টিয়া। কিছুই বলবে না জেনেও দামুদাদার বাড়িতে ছুটে এসেছে। না এসে পারেনি।

আর ঘরে ঢুকেই দামুদাদার মুখোমুখি পড়ে গেছে।

টিয়া ঢুকে পড়তেই চুপ করে গেছে দামুদাদা, আর রাঙাবৌদি তখনও মুখে আঁচল দিয়ে হাসি চাপার চেষ্টা করছে।

টিয়া দেখলে, ওপাশে খুঁটিতে ঠেস দিয়ে বসে রেণুদিও হাসছে। আর দামুদাদার তিন বছরের ছেলে ফিরু---কিছু না বুঝেই সেও হাসছে খিলখিল করে।

টিয়া বললে, বন্ধ করলে কেন দামুদাদা, কিসের পালা করছিলে, করো না।

রাঙাবৌদি হেসে উঠে বললে, যাত্রার পার্ট নয় গো টিয়া, লোকদের কি করে বোকা বানায় তাই দেখাচ্ছিল।

টিয়া হাসতে হাসতে বললে, দেখাও দামুদাদা, দেখাও।

ইতিমধ্যে নড়বড়ে পায়ে একটা ছোট্ট টুকরি মাথায় নিয়ে উঠোনের ওপর হেঁটে বেড়াতে শুরু করেছে ফিরু আর থেকে থেকে ডাক ছাড়ছে : 'চা—ই, চা—ই' বলে।

দামুদাদা তাকে কাছে টেনে নিয়ে বলে উঠল, বাপের ব্যাটা রে, ক্যানভাসারের ব্যাটা ক্যানভাসার।

রাঙাবৌদি হেসে বললে, ক্যানভাসার না আরও কিছু, ফিরিআলা বলো।

বলল চটাবার জন্যেই। হংস চাটুজ্জে একবার ওকে ফেরিওয়ালা বলেছিল বলে চটে গিয়েছিল দামু।

রেগে গিয়ে বলেছিল, ইস্কুলে টাকা দিয়ে পড়েছিলে হংস ? না ধান দিয়ে ? ফেরিওয়ালা কাকে বলে জানো ? মাথায় মোট বয়ে বেড়াই আমি ?

ক্যানভাসার হওয়া সহজ নয়, দামু বুঝিয়েছে সকলকে। বলেছে, আমি হলাম ক্যানভাসার। যাত্রার যেমন পার্ট করতে হয়, এও তেমনি! আমরা ঘরে ঘরে জিনিস

বেচি না, ট্রেনে ট্রেনে কথা বেচি।

হংস চাটুজ্যে ঠাট্টা করে বলেছিল, গাড়োয়ানদের এইবার থেকে ড্রাইভার বলতে হবে দেখছি!

শুনে চটে গিয়েছিল দামু। মুখ দেখাদেখি বন্ধ হয়ে গিয়েছিল হংস চাটুজ্যের সঙ্গে।

আর তাই কথায় কথায় তাকে ফিরিআলা বলে চটিয়ে দেবার চেষ্টা করে রাঙাবৌদি।

চটাবার জন্যেই বললে, দেখাও না টিয়াকে, ও বেচারী দেখতে পায়নি।

টিয়াও আবদার ধরলে।

দামু হেসে টিনের স্যুটকেসটা হাতে ঝুলিয়ে নিয়ে হাত-পা নেড়ে বক্তৃতা শুরু করলে। হুঙ্কার দিয়ে বলে উঠল, শুনছেন মশাইরা, শুনছেন সব? আর কিছুক্ষণের মধ্যেই কি সাংঘাতিক অবস্থার মধ্যে আপনারা গিয়ে পড়বেন জানেন কি? গড় গড় করে এক রাশ কথা বলে যায় দামু, ট্রেনের যাত্রীদের যে-ভাবে বলে। গম্ভীর মুখে বলে চলে, আজ শনিবার, গৃহিণীর মান ভাঙাতে ভাঙাতেই রবিবারের বিকেল কেটে যাক, এই কি চান আপনি?

রাঙাবৌদি হেসে লুটিয়ে পড়ে বললে, মরে যাই, তাই কি কেউ চাইতে পারে!

দামু কিন্তু হাসল না, গম্ভীর হয়েই বললে, না চান তো আমার কাছে হাত পাতুন। মাদুলি নয়, শিকড় নয়, বশীকরণ মন্ত্র নয়, স্রেফ এক শিশি আলতা, জি ধর অ্যান্ড কোম্পানির সেই বিশ্ববিখ্যাত 'দিদিমণি' আলতা। চালের দাম বেড়েছে, তেলের দাম বেড়েছে, চিনির দাম বেড়েছে, বাড়েনি শুধু 'দিদিমণি' আলতার দাম। ছোট শিশি পাঁচ আনা, বড় শিশি ন'আনা। নেবেন নাকি একটা?

বলে খালি হাতটাই রাঙাবৌদির দিকে এগিয়ে দিলে দামু।

আর হাসতে হাসতে রেণু বললে, দাদা, সত্যি এমনি করে বলো?

রাঙাবৌদি ততক্ষণে হাসি সামলেছে। বললে, না গো না, ঠাকুজ্জি, প্যাসেঞ্জারদের সঙ্গে অমনি রসিকতা করলেই হল কি না।

দামু শুধু হাসে; হ্যাঁ-ও বলে না, না-ও বলে না। তারপর হঠাৎ গম্ভীর গলায় শুরু করে: নবশক্তি কার্যালয়ের 'অম্লনাশিনী', আর মাত্র তিন প্যাকেট আছে, পেটের ব্যথা, শূল ব্যথা, কলিকের ব্যথা, পেট ফাঁপা, পেট কামড়ানি, আমাশা, রক্তামাশা, হঠাৎ পেট কুনিয়ে ওঠা, বুক ধড়ফড়ানি, মাথা ঘোরা, অম্ল, অজীর্ণ, পেটের যাবতীয় রোগ তিন মিনিটে সারিয়ে দেবে নবশক্তি কার্যালয়ের এই 'অম্লনাশিনী'। মাত্র তিন প্যাকেট আছে, নিতান্ত প্রয়োজন থাকলে তবেই নেবেন। চার আনা, প্রত্যেক পুরিয়া চার আনা।

বলেই ফিরুকে কাঁধে তুলে নিয়ে বেরিয়ে যায় দামু। বলে, যাই, আমাদের যাত্রার কদ্দূর কি হল খোঁজ নিয়ে আসি।

দামুদাদা চলে যেতেই রাঙাবৌদি হাসি থামিয়ে বললে, এই শুরু হল এবার, যাত্রা আর যাত্রা, টিকি দেখা যাবে না আর মানুষের।

তারপর টিয়ার দিকে তাকিয়ে বললে, টিয়ারানীর কি খবর, খুব খুশি-খুশি দেখছি যে!

টিয়া তখন খিলখিল করে হাসছে দামুদাদার অভিনয় দেখে। হাসি থামিয়ে বললে, যাই বলো রাঙাবৌদি, গেলবারে যাত্রায় কি সুন্দর পার্ট যে করেছিল দামুদাদা।

রাঙাবৌদি হেসে বললে, তোমরাই তো মাথাটি খেয়েছ ওর। যাত্রা আর যাত্রা। তারপর হাসি থামিয়ে প্রশ্ন করলে, কিন্তু তুমি যে এমন অসময়ে?

টিয়া ধীরে ধীরে বললে, আজ ঘোষপুকুরে নাইতে যাবে রাঙাবৌদি?

সুযোগ বড় একটা মেলে না, কিন্তু সুযোগ পেলেই রেণুদি আর রাঙাবৌদির সঙ্গে ঘোষপুকুরে স্নান করতে যায় টিয়া।

ওই বড় পুকুরটায় ঘড়া বুকে নিয়ে সাঁতার কাটতে কাটতে মনে হয় যেন ওর চারপাশের সব বাধানিষেধ, মা'র শাসন, পায়ে পায়ে বাঁধন—সব খুলে গেছে, সরে গেছে। পাড়ে পাড়ে বনকুলের ঝোপ, টোপাকুলের ঝাঁক। জলে সবুজ কলমির লতা সরিয়ে ঘড়া বুকে নিয়ে অনেক দূর পর্যন্ত সাঁতার দিতে দিতে চলে যায় টিয়া। পাড়ের কচুর ডাঁটা আর কচুরিপানার পাতাগুলো সাপের ফণার মত মনে হয়। আর কচুরিপানার বেগুনি রঙের ফুলগুলো কি সুন্দর যে লাগে। একটু একটু করে এগিয়ে চলে টিয়া, মাছরাঙা উড়ে পালায়। রাঙাবৌদি আর রেণুদি ঘড়া না নিয়েই সাঁতার দেয়, কাছ দিয়ে কোনও লোক আসতে দেখলেই টুপ করে গলা অবধি ডুবিয়ে অপেক্ষা করে। ঘাটে মেয়েদের দেখলেই তারা সরে যায়। আর সঙ্গে সঙ্গে হুটোপুটি শুরু করে দেয় ওরা।

রাঙাবৌদি চমৎকার ডুবসাঁতার দিতে পারে। এই দেখা যাচ্ছে, এই দেখা যাচ্ছে—খল্‌খল্‌ করে হাসছে রেণুদি, জল ছুঁড়ছে রাঙাবৌদি, আর পরমুহূর্তেই টুপ করে একরাশ কোঁকড়া কোঁকড়া পিঠছাওয়া চুলসুদ্ধ মাথাটা জলের তলায় লুকিয়ে পড়ে। এদিক ওদিক খুঁজে বেড়ায় টিয়া, তারপর হঠাৎ ওর পিছনে মাথাটা ভেসে ওঠে।

ডুব সাঁতার দিতে পারে না টিয়া, রেণুদির মত সাঁতার কাটতেও পারে না। ঘড়া বুকে নিয়ে ধীরে ধীরে পুকুরের মাঝখান অবধি ভেসে যেতে তাই মজা লাগে ওর।

সুযোগ কম, তবু যেদিন পুকুরে অনেকক্ষণ ধরে পড়ে থাকতে পায় সেদিন অদ্ভুত এক আনন্দের রেশ নিয়ে বাড়ি ফেরে টিয়া।

সেদিনও মুখে হাসি নিয়েই ফিরে এল।

কিন্তু উঠোনে পা দিয়েই কেমন একটা অস্বস্তির মধ্যে পড়ে গেল।

দেখে মনে হল, এখনই যেন একটা কুরুক্ষেত্র হয়ে গেছে বাড়ির মধ্যে। থমথমে মুখ করে সবাই দাঁড়িয়ে আছে উঠোন ঘিরে। দক্ষিণ-দুয়োরির বারান্দায় জেঠিমা আর তার মেয়েরা। ওদিকে রান্নাঘরের দাওয়ায় ঘোমটা টেনে দাঁড়িয়ে আছে টিয়ার মা। জ্যাঠামশাই আর বাবা উঠোনের দু'প্রান্তে দাঁড়িয়ে রাগে কাঁপছে যেন।

ভয়ে ভয়ে মা'র কাছে গিয়ে চুপ করে দাঁড়াল টিয়া। তারপর আরেকবার সকলের মুখের ওপর দিয়ে চোখ বুলিয়ে নিয়ে যেতে যেতে বিমলার দিকে তাকিয়েই চমকে উঠল।

—ও মা, ও কি গো? বিমলাদি কাদায় পড়ে গেছে না কি?

মোহনপুরের বউ টিয়ার দিকে ফিরে তাকিয়ে চাপা গলায় বললে, চুপ।

একটু একটু করে সমস্ত ব্যাপারটা শুনল টিয়া। মোহনপুরের বউ মেয়েকে রান্নাঘরের ভিতরে ইশারায় ডেকে নিয়ে গিয়ে বললে, কি দোষ করেছি মা, এইমাত্র উঠোন নিকিয়ে দিয়ে গেছে কোটালবউ, বুড়ো ধাড়ি মেয়ে জানে না, উঠোন পিছল হয়ে আছে?

টিয়া আতঙ্কের গলায় প্রশ্ন করলে, কি হয়েছে কি তাতে?

—অত বড় মেয়ে, পড়ে গিয়ে কাদা মাখামাখি করলে হাসি পায় না মানুষের! হেসে ফেলেছি ওকে দেখে, ছুটে তুলতে যাইনি, তাই তোর জেঠির কি রাগ।

টিয়া ধীরে ধীরে বললে, তা গেলে না কেন তুলতে।

মোহনপুরের বউ রেগে গেল।—ছোট ছেলে নাকি ও, তোরা যখন পড়ে যেতিস তুলতে যেতাম? পড়ে গেছে, নিজে নিজে উঠবে, তার আবার ছুটে যাব কি। রান্না করছি, দু'হাত জোড়া, যাব কি করে শুনি।

যুক্তিটা কিন্তু টিয়ার মনঃপূত হল না, ভাবলে, মা-টা যেন কি। আমাদের সঙ্গে তুলনা বিমলাদির? ও বেচারী শহুরে মেয়ে, নিকোনো উঠোনে হাঁটাচলার অভ্যাস আছে নাকি?

মনে মনে যাই ভাবুক, মুখ ফুটে কিছু বলতে সাহস পেল না। শুধু চাপা গলায় প্রশ্ন করলে, বাবা আর জ্যাঠাও তাই বলে রাগারাগি করছে?

যা খাতায় কলমে দেবে, তার আদ্দেক তো প্রণামী দিয়ে আসতে হবে। কি বলো বাবা ?

রাজেন সায় দিয়ে বলেছে, হ্যাঁ, যা বলেছিস। তাও টাকাটা একসঙ্গে পেলে নয় কাজ হত। দেবেন আবার নিজেদের মর্জির ওপর, কিস্তিতে কিস্তিতে !

বলে অসম্পূর্ণ বাড়িটাও দেখিয়ে রাজেন হেসেছে।—ওই দেখো না অবস্থা। টাকা আদায় করতে ঘুস দাও, সিমেন্ট আদায় করতে ঘুস দাও। এটা মেলে তো ওটা মেলে না। যা গেছে গেছে, ও-বাড়ি আমি ভেঙে ফেলে দেব, মাটির বাড়িই ভাল আমাদের।

সব দেখেশুনে হতাশ হয়েই তাই বাড়ি ফিরেছিল গিরীন। পৃথক হয়ে যাওয়ার পর থেকে ঘরের অসুবিধা হচ্ছে রীতিমত। দু'খানা কুঠুরি ছেড়ে দিতে হয়েছে গিরিজাপ্রসাদকে। তাই আবার দু'খানা ঘর না করে নিলেই নয়। চাষের আলু আর চাল অর্ধেক ইঁদুরে খেয়ে দেয়। তাই স্বপ্ন দেখেছিল গিরীন, একটা পাকা বাড়ির। ইঁদুরের হাত থেকে তা হলে অনেকখানি রক্ষা পাওয়া যাবে। সেই মনে মনে গড়ে তোলা স্বপ্নটুকু শেষ অবধি ভেঙে পড়তে বাড়ি ফিরে এল বিরক্তিতে আর হতাশায়।

রোদ্দুরে রোদ্দুরে দেড় ক্রোশ পথ হেঁটে এসে সবে জামাটা খুলে মোড়ার ওপর বসেছে, অমনি মোহনপুরের বউ গাড়ু করে জল এনে দাওয়ায় রেখে বললে, বটঠাকুরের জন্যে ডাক্তার ডাকতে গেছে বিমলা।

—ডাক্তার ? বিস্ময়ে কপালে চোখ তুলল গিরীন। তারপর প্রশ্ন করলে, কি হয়েছে ?

মোহনপুরের বউ ফিসফিস করে বললে, তা কি করে বলি, আমাদের কি বলে কিছু !

মুহূর্তের মধ্যে দপ করে জ্বলে উঠলে গিরীন।

চিৎকার করে উঠল, বলবে আবার কি ? লোকের অসুখ-বিসুখ হলে সে কি বলে বেড়াবে নাকি ? নিজেরা গিয়ে খোঁজ নিতে পারো না।

টিয়াও সামনে দাঁড়িয়েছিল মুখ কাচুমাচু করে। ক'দিন থেকেই তার ইচ্ছে হচ্ছে জ্যাঠামশাইয়ের কাছে গিয়ে একটু বসতে, খোঁজখবর নিতে, কিন্তু বাপের ভয়ে যেতে পারেনি।

অথচ টিয়াকে দেখেও গিরীন চটে উঠল। খেঁকিয়ে উঠে বললে, জ্যাঠার খেয়ে তো এত বড়টি হয়েছ, তা অসুখ-বিসুখে তার কাছে গিয়ে একটু বসতে পারো না ?

বলেই গট গট করে গিরিজাপ্রসাদের খবর নিতে চলে গেল গিরীন। দীর্ঘশ্বাস ফেলে খানিক চুপ করে দাঁড়িয়ে রইল মোহনপুরের বউ। আর টিয়া ? রাগে অভিমানে টিয়া সেখান থেকে সরে গিয়ে অন্ধকার ঘরের মধ্যে দাঁড়িয়ে রইল।

কিছুক্ষণ পরে গিরীন বেরিয়ে গেল, ডাক্তার আসছে কি না দেখতে। আর টিয়া পা টিপে টিপে পাঁচিলের ওপারে চলে গেল, গিয়ে দাঁড়াল গিরিজাপ্রসাদের পাশে।

গিরিজাপ্রসাদ টিয়াকে দেখে হাসলেন।—আয়, বোস এখানে।

গিরিজাপ্রসাদের পাশে বসল টিয়া। তারপর তাঁর পিঠে হাত বুলিয়ে দিতে গিয়ে বললে, উঃ, কি ঘামাচি হয়েছে জ্যাঠা ! গেলে দেব !

গিরিজাপ্রসাদ হাসলেন।—দে।

টিয়া ছুটে চলে এল নিজেদের ঘরে, টিনের কৌটো থেকে খুঁজে খুঁজে একটা ঝিনুক বের করলে। সেবার পাঁজাবউ জগন্নাথের রথ দেখতে গিয়ে ঝিনুক নিয়ে এসেছিল। বলেছিল, সমুদ্রের ধারে নাকি পড়ে থাকে, কুড়িয়ে নিলেই হল। ভাবতেও আশ্চর্য লাগে। সমুদ্র কেমন, কত বড়, কিছু জানে না টিয়া। শুনে শুনেও বুঝতে পারে না। তার বিশ্বাসই হয় না, তার ধারে এমন ঝিনুক অজস্র পড়ে থাকে, যে কেউ কুড়িয়ে নিতে পারে। ঝিনুকটা নিয়ে ফিরে এল টিয়া, জ্যাঠামশাইয়ের পিঠের ঘামাচি গেলে দিতে দিতে ওর মন চলে গেল অনেক দূরে। একটা কল্পনার সমুদ্রের ধারে ও যেন ঝিনুক

কুড়োচ্ছে। ঝিনুক, ঝিনুক, আঁচলভর্তি ঝিনুক কুড়িয়ে চলেছে।

## তেত্রিশ

মেয়ে দেখতে আসার কথা সেদিন। টিয়াকে দেখতে আসবে প্রভাকরের বাবা। দেনাপাওনার কথাও হবে।

সকালবেলাতেই গিরিজাপ্রসাদ কি যেন ফরমাশ করতে যাচ্ছিলেন বিমলাকে, কিন্তু তার মুখের দিকে তাকিয়ে কোনও কথা বলতে পারলেন না। মেয়েটার চেহারা যেন রাতারাতি পাল্টে গেছে। মুখ শুকিয়ে শুকিয়ে বেড়াচ্ছে ক'দিন থেকেই। চোখের নীচে ক্লান্তি না নিদ্রাহীনতার ছাপ!

বিমলার দিকে এক নজর তাকিয়ে গিরিজাপ্রসাদ নিজেই যেন লজ্জা পেলেন। সত্যি তো, বিমলার কি দোষ। টিয়ার চেয়ে কত বড় সে, অথচ টিয়ার বিয়ে হয়ে যাচ্ছে, এ-খবরে মন খারাপ হবারই কথা। তারও তো লজ্জা! কিংবা—তারই লজ্জা। অথচ অপরাধ গিরিজাপ্রসাদের। তিনি চেষ্টা করেননি, আর বিয়ে দেবার মত এত টাকাও তাঁর নেই। গিরিজাপ্রসাদ তাই বিমলার কাছেও লজ্জা পেলেন, যেন মেয়ের চোখে তাঁর অক্ষমতা ধরা পড়ে গেছে।

কিন্তু বিমলার মত সকলের দৃষ্টির আড়ালে থেকে ঘরের কোণে তো লুকিয়ে থাকতে পারেন না গিরিজাপ্রসাদ! এমন একটা দায়-দায়িত্বের সময় এগিয়ে না এলে চলবে কেন।

গিরীন সকাল থেকেই ছুটে বেড়াচ্ছে। সকাল থেকে কেন, আগের দিন সন্ধের ট্রেনে বর্ধমান থেকে বাজার করে এনেছে। পটল, ল্যাংড়া আম, আর দই মিষ্টি। জেলেদের খবর দিয়ে এসেছে স্টেশন থেকে ফিরে। একা মানুষ কত দিক আর সামলাবে! তাই গিরিজাপ্রসাদ নিজেই যেচে গিয়ে এটা-ওটা উপদেশ দিয়েছেন। বলেছেন, অত ভাবনার কিছু নেই, মাছ ধরানোর ব্যবস্থা আমি দেখব এখন সকালে। আর নিভাননীকে বলেছেন, লোকজন আসবে, রান্নাটান্না বউমা একা হয়তো পেরে উঠবে না...

নিভাননী অবশ্য তার জন্যে অপেক্ষা করে থাকেননি। নিজে গিয়ে কি কি রান্না হবে তার ফর্দ করে দিয়েছেন, বলেছেন, পটল এনেছে ঠাকুরপো। পটলের দোরমা করে দেব আমি। আর মাছের কালিয়া...

এতখানি চওড়া পাঁচিল ছিল দুটো পরিবারের মাঝে, নিতান্ত দায়ে না পড়লে কেউ কারও সঙ্গে কথা বলত না, অথচ রাতারাতি যেন সব এক হয়ে গেছে। গিরিজাপ্রসাদের বড় ভাল লাগে ব্যাপারটা, মনে হয়, সত্যিই বুঝি সব ক্ষতচিহ্ন মুছে গেছে। সব বিভেদ ভুলে গেছেন। এত অন্তরঙ্গভাবে পরস্পর পরস্পরের সঙ্গে কথা বলছে। এমন আন্তরিক ব্যবহার দেখে গিরিজাপ্রসাদের মন খুশি হয়ে ওঠে। নিজের মেয়ের বিয়ের ব্যবস্থা করতে পারেননি, এই দুঃখটুকু যেন একেবারে ভুলে গেছেন। কিন্তু মাঝে মাঝে একটু আতঙ্ক বোধ করেন। যে ব্যাপারটাকে উপলক্ষ করে এতখানি মিলেমিশে যেতে পেরেছেন সেটা পার হয়ে গেলেই আবার পুরনো পাঁচিলটা মাথা তুলে দাঁড়াবে না তো!

দেখেশুনে গিরীনের বুক থেকেও ভারী পাথরটা সরে গেছে! মন খুলে গিরিজাপ্রসাদকে দু'-একটা কথা বলতে বাধছে না আর। মোহনপুরের বউ রান্না করতে করতে নিভাননীকে দু'-একবার বলেছে, মেয়ে এখন পছন্দ হলে হয়! আবার টাকাকড়ি কি চেয়ে বসবে কে জানে! মনের মধ্যে তার একদিকে আনন্দ আর আশা, অন্যদিকে আতঙ্ক আর অনিশ্চয়তা।

নিভাননী তা দেখে সান্ত্বনা দিয়েছেন, বলেছেন দেখে পছন্দ হবে না এ-কথা বোলো না ! টিয়াকে দেখে কারও পছন্দ আবার না হয় !

শুনে মোহনপুরের বউ খুশি হয়েছে। নিভাননীকে মনে হয়েছে আপন জন। কিন্তু সব চেয়ে খুশি হয়েছে টিয়া নিজে। অথচ ভিতরে ভিতরে অস্বস্তি আর ভয়। আর লজ্জা। অন্য দিন হলে এতক্ষণ মাকে রান্নায় কত সাহায্য করত টিয়া, কিন্তু আজ নিজে থেকে কিছু করতে যেতে লজ্জা করে তার। কি জানি, মা কি ভাববে, জেঠিমা কি ঠাট্টা করে বসে। তাই রান্নাঘরের খুঁটি ধরে ঠায় দাঁড়িয়ে থাকে টিয়া, আর মা কিছু ফরমাশ করলে তবেই সেটুকু করে।

বিমলার দিকে তাকিয়ে দেখার সময় নেই নিভাননীর, তাই টিয়াকে দাঁড়িয়ে থাকতে দেখে হেসে বললেন, দিদিকে বল ঢাকাই শাড়িটা বের করে রাখতে, কচি কলাপাতা রঙের ওপর সাদা সাদা বুটি, বেশ মানাবে তোকে। বিমলিকে বলিস, ভালো করে সাজিয়ে দিতে...

বলে ঠোঁট টিপে হাসলেন মোহনপুরের বউয়ের দিকে চোখ চাওয়াচাওয়ি করে। আর টিয়া লজ্জায় আরও কুঁকড়ে গেল।

ওদিকে গিরিজাপ্রসাদ পুকুর আর বাড়ি, বাড়ি আর পুকুর করছেন। দুটো শোলা নামিয়েছে জেলেরা। কিন্তু মাছ মেলেনি এখনও।

এরই ফাঁকে ঘাটে বাসন ধুতে আসার নাম করে কখন যে আনমনে দূরের রেললাইনের দিকে তাকিয়েছে টিয়া ! পাড় থেকে একটা খেপ দিয়ে জাল ঝাড়ছে একজন। পানা শামুক, দু-চারটে ছোট পোনা, একটা বোধ হয় ফলুই—রুপোর মত চিকচিক করে উঠল। পোনা দুটোকে আবার পুকুরে ছুঁড়ে দিল জেলেটা। বাগদিদের একটা মেয়ে কোঁচড়ে শামুকগুলো তুলছে। এক পাল ছেলেমেয়ে জটলা পাকিয়েছে এক ধারে, মাছ ধরা দেখছে। সেদিকে তাকিয়ে থাকতে থাকতে কখন ছোট লাইনের দিকে চোখ গেছে টিয়ার ও নিজেও বুঝতে পারেনি।

কাটোয়া থেকে ট্রেনটা আসার সময় হয়েছে, ছায়া দেখেই বুঝতে পারে টিয়া। বিমলারা ঘনঘন ঘড়ি দেখত বলে প্রথম প্রথম মা'র সঙ্গে খুব হাসাহাসি করত টিয়া। বেলা কত হল জানবার জন্যে আবার ঘড়ি দেখতে হয় নাকি ? নিজের ছায়া দেখলেই বুঝতে পারে ও। বাবা ট্রেন ধরে এই ছায়া দেখেই। রোদের তাপ দেখেও।

রেললাইনটা ঠিক যেন বনপলাশিকে বেড় দিয়ে ঘুরে গেছে। অট্টামা বলত ওটা পায়ের বেড়ি এই বনপলাশির। গাঁয়ের লোকগুলোকে পায়ে বেড়ি দিয়ে টেনে টেনে নিয়ে যায় দূরে দূরান্তরে। দেশ-ছাড়া, গাঁ-ছাড়া করে মানুষগুলোকে। টিয়ার মনে হল, অট্টামার কথা সত্যি। রেণুদি চলে গেল, রাঙাবৌদি চলে গেল, ফিরু—যাকে একটা দিন না দেখে থাকতে পারত না, তাকেও তো দেশছাড়া করেছে ওই রেলগাড়ি। টিয়াকেও হয়তো এমনি—হয়তো কেন, যেতেই হবে...ওদের মতই।

নানা কথা ভাবছিল টিয়া। হঠাৎ দূরের আকাশে খানিকটা কালো ধোঁয়া বর্ষার মেঘের মত ভেসে উঠল। কাটোয়া থেকে ট্রেনটা আসছে। এত দূর থেকেও কান পেতে একটা ক্ষীণ শব্দ শুনতে পেল টিয়া। বিমলারা শুনতে পায় না, বিশ্বাসও করে না যে টিয়া শুনতে পায়, গাঁয়ের সবাই শুনতে পায়।

বাসনগুলো ধুয়ে নিয়ে চলে এল ও। এসে দেখলে অট্টামা আসছে লাঠি ঠুক ঠুক করে। মুখে একমুখ হাসি।

লাঠির ওপর ভর দিয়ে ঠুক ঠুক করে এল অট্টামা, তারপর দূর থেকেই চিৎকার করলে, কই লো মোনপুরের বউ ! আছিস্ নিকি লা !

মোহনপুরের বউ হেসে সাড়া দিলে। —কি গো অট্টামা, এই যে এখানে।

—ঘটক বিদেয় কর লো, ঘটক বিদেয় কর। ফোকলা মুখের দন্তহীন মাড়ি বের করে হাসল অট্টামা। বললে, 'গোড়ের মালা বিয়ে দিল, গাঁ ষোল-আনা ভোজ পেল! কুকুর খেলো, ছাগল খেলো, গোড়ের মালা শুকিয়ে মলো।' তাই হয় লা মোনপুরের বউ, তাই হয়। সবাইকে ডেকে খাওয়ায়, গোড়ের মালাকে কেউ দু'ফোঁটা জল দেয় না। এখন আর অট্টামাকে মনে রইবে ক্যানে।

মোহনপুরের বউ অট্টামার কথা শুনে হাসিমুখে ছুটে এল, হাত ধরে তাকে নিয়ে গিয়ে দাওয়ায় বসালে পিঁড়ি এনে দিয়ে। তারপর কৌতুকে হেসে বললে, গোড়ের মালাকে কেউ কি ভুলতে পারে গো অট্টামা, সবাই বরং তাকে বুকে করে আগলে রাখে।

নিভাননীও হেসে বললেন, ও হরি, অট্টামার ঘটকালি বুঝি। তা আমার মেয়েটাকেও এবার পার করে দাও। বলে হাসলেন।

অট্টামা সান্ত্বনা দিলে, হবে লা হবে। 'বিয়ে বিয়ে করলে মন, বিয়ে হতে কতক্ষণ!' দোব, বিমলার বিয়ে আমি ঠিক করে দোব।

শুনে সান্ত্বনা পান নিভাননী। আর মোহনপুরের বউও খুশি হয়ে টিয়াকে ডেকে বলে, কাল বদ্দমান থেকে যে মিষ্টি এনেছে, অট্টামাকে এনে দে।

বসে বসে একটু একটু করে লেডিকেনি দুটো খায় অট্টামা, প্লেটের রসটুকু আঙুলে করে তুলে চেটে চেটে নিয়ে ঢকঢক করে এক গ্লাস জল খায়। বলে, সারা দিনমানের ভাত খাওয়ার দফা দিলে মেরে।

তারপর লাঠিটা তুলে উঠে দাঁড়ায়, বলে, যাই, আবার বিকেল হলেই পা দুটো বাতে টাটিয়ে ওঠে, ডাক্তারের কাছে যাব একবার। বলে দাওয়া থেকে নামতে যায় অট্টামা। মোহনপুরের বউ এসে ধরে নামিয়ে দেয় নীচের উঠোনে।

বিড়বিড় করতে করতে লাঠি ঠুকঠুকিয়ে চলে যায় অট্টামা, আর মোহনপুরের বউ খুশির চোখে তার দিকে তাকিয়ে থাকে।

অট্টামার মনের মধ্যেও একটি আনন্দের সুর গুনগুন করে। গ্রামের কারও বিয়ের কথা শুনলেই অট্টামার ঠাণ্ডা রক্তেও কেমন নেশা লাগে। বিয়ের হইচই বাজনা, উলুর শব্দ শুনলে মনের মধ্যে একটা তীব্র সুখের ঝড় বয়ে যায় যেন। আরও সুখ বউঝিদের কোলে প্রথম যখন কোলজুড়ে একটি শিশুর আবির্ভাব ঘটে। তেমন আনন্দ বুঝি আর কিছুতেই নেই।

টিয়ার বিয়ের দিনটা কল্পনার চোখে ভাবতে ভাবতে নিজের মনেই হাসে অট্টামা। সঙ্গে সঙ্গে আরও কতজনের বিয়ের রাতটার কথা উঁকি দিয়ে যায়। জীবনে বনপলাশির সবারই বিয়ে দেখেছে অট্টামা, নতুন সংসার গড়তে দেখেছে, ঘর ভাঙতেও দেখেছে অট্টামা, একজনকে ফেলে আরেকজন চলে গেছে জীবনের অপর পারে ; কিন্তু সেসব দুঃখের স্মৃতি মুছে গেছে তার মন থেকে। বেঁচে আছে শুধু সুখের স্বপ্নগুলো।

সেইসব দিনগুলোর কথা ভাবতে ভাবতেই কখন আনমনে নতুন গোড়ের পাড়ে এসে দাঁড়িয়েছিল অট্টামা, যেখান থেকে মেটে রাস্তাটা বাঁক নিয়ে পাকা সরানের দিকে ইস্টিশন অবধি চলে গেছে।

তালগাছের সারি চলে গেছে খানিক দূর অবধি, তারপর ধু ধু মাঠ। কোথাও কোনও জনমানব নেই। শুধু একটা সাঁওতালদের ছেলে একটা তাল পেড়ে এনে তালশাঁস বের করছে কাঁচা তালটা কাটারি দিয়ে কুপিয়ে কুপিয়ে।

অট্টামা বোধহয় একবার কৌশল্যাকে খুঁজলে। এ-সময়ে নতুন গোড়ের ঘাটে কাপড় কাচে সে।

তাই কাউকে দেখতে না পেয়েও ডাকলে। —কৌশলী, অ কৌশলী।

কেউ সাড়া দিল না। নিজের মনেই তাই বিড়বিড় করলে অট্টামা। পরমুহূর্তেই আঁকাবাঁকা মেটে রাস্তাটার দিকে তাকিয়ে রইল। কে যেন আসছে! হ্যাঁ, মানুষই।

কিন্তু সে তখন আর মানুষ নেই। দূর থেকে বুঝতে পারেনি অট্টামা। কাছে আসতেই কেমন যেন লাগল। লোকটা অমন হেলেদুলে হাঁটছে কেন। নাকি অট্টামার চোখের ভুল? বয়স তো হয়েছে, তাই হয়তো অমন মনে হচ্ছে।

লোকটা আরও কাছে আসতে অট্টামা প্রশ্ন করলে, কে র‍্যা? চিনতে নারলাম বাবা!

—আমি উদাস বটি গো অটেমা।

—উদোস? উদোস এলি? খুশি হয়ে উঠল অট্টামা। আর উদাস কাছে এগিয়ে এসে দু'হাত আড়াআড়ি করে বুকের ওপর রেখে বললে, হুঁ এলাম।

সঙ্গে সঙ্গে দুর্গন্ধে দূরে সরে গেল অট্টামা। —আ মর, সকালবেলাতেই মদ গিলেছিস?

হা হা করে সশব্দে হেসে উঠল উদাস, তারপর টলতে টলতে চলে গেল কোটালপাড়ার দিকে।

অট্টামার সঙ্গে দাঁড়িয়ে দাঁড়িয়ে গল্প করার সময় নেই ওর। একটা কিছু ফয়সালা করবার জন্যেই এসেছে ও।

টলতে টলতেই বাউড়িপাড়া পার হয়ে বাঁশঝোপ পার হয়ে গুপ্তদের আখের খেতের ধার দিয়ে পাঁচু কোটালের বাড়ির সামনে এসে হাজির হল উদাস।

বাউড়িপাড়া কোটালপাড়ার ছেলেগুলো হঠাৎ উল্লাসে চিৎকার করে উঠল উদাসকে দেখে। আর চিৎকার শুনে চমকে ফিরে তাকাল পদ্ম।

কাঁধের ঘা শুকিয়ে গেছে পাঁচু কোটালের অনেক দিন আগেই, তবু এক-একদিন ভীষণ যন্ত্রণা হয়। শিরায় টান ধরে, আর সারা গা পুড়ে যায় জ্বরে। তাই পদ্ম ডাক্তারকে ডেকে এনেছিল সেদিন। আর তারপর থেকে ক'টা দিন বাপের কাছেই থেকে গিয়েছিল সে। বাপ তার আরেকটু ভাল হয়ে উঠলেই ডাক্তারের কাছে ফিরে যাবে মনে মনে ভেবে রেখেছিল।

এমন সময় হঠাৎ উদাসকে এ-ভাবে আসতে দেখে, তার দিকে ফিরে তাকিয়ে পদ্মর মুখের হাসি মুহূর্তে মিলিয়ে গেল। এ কি চেহারা হয়েছে উদাসের? উসকো-খুসকো চুল, পাকানো দড়ির মত চেহারা, যেন কতকাল স্নান করেনি। আর...আর দূর থেকে দেখেই পদ্ম বুঝতে পারল, এই ভোর সকালেই নেশা করেছে উদাস।

সদ্য পুকুরে ডুব দিয়ে এসে ভিজে কাপড়েই উঠোনে দাঁড়িয়ে দাঁড়িয়ে গামছাটা তার চুলে জড়িয়ে পাক দিয়ে দিয়ে চুলের জল নিঙড়ে ফেলছিল পদ্ম, চিৎকার শুনে ফিরে তাকাতেই চোখোচোখি হল।

এক মুহূর্ত স্থাণুর মত দাঁড়িয়ে রইল পদ্ম, তারপর দ্রুত পায়ে উদাসের কাছে এগিয়ে এল। —বোনাই, তুমি?

উদাস হাসল। —হাঁ পদ্ম, বোনাই বটি!

পদ্মর মুখের চেহারা মুহূর্তে কোমল হয়ে উঠল, সহানুভূতিতে বললে, সক্কাল বেলাতেই লেশা করেছ বোনাই? শরীলটা কি হয়েছে তোমার দ্যাখো নাই?

উদাস হো হো করে হাসলে পদ্মর কথায়। বললে, মদটা না খেলে শরীলটা থাকবে ক্যানে, উঁ? বল ক্যানে। ডাইভার আদমি বটি, ঢকঢকিয়ে মদ যদি না খাব তো তিন টাইম বাস চালাব কেমন করে উঁ। বল ক্যানে।

পদ্ম ধীরে ধীরে বললে, তবে গাঁ ছাড়লে ক্যানে বলো?

উদাস মাতালের মত হেসে উঠল। —ই শালার গাঁয়ে কি আছে? কুছ নেহি, কুছ

নেহি। কাটোয়ায় চ, দেখবি লগদ টাকা আছে, বোতলের মদ আছে...

কথা বলতে বলতে হঠাৎ থেমে গেল উদাস। এক দৃষ্টে তাকিয়ে রইল পদ্মর দিকে। তার উদ্দাম যৌবনের যে শরীরটাকে একদিন কাছে পেয়েছিল উদাস, আজ তা যেন আরও উন্মত্ত হয়ে উঠেছে। নাকি তার নেশার চোখের বিভ্রম! মোহগ্রস্তের মত পদ্মর দিকে তাকিয়ে থাকতে থাকতে উদাস হঠাৎ বলে ওঠে, তোর নেগেই ফিরে এলাম রে পদ্ম।

পদ্ম কৌতুকে হাসল। যেন পাগলের প্রলাপ বকছে উদাস, এমনি তাচ্ছিল্যের ভঙ্গিতে।

উদাস অতশত লক্ষ করল না। একটা দীর্ঘশ্বাস ফেলে বললে, শহরে কাঁচা টাকা আছে রে পদ্ম, বোতলের মদ আছে, হাঁ মেয়েমানুষও আছে, কিন্তুক পদ্ম লাই রে!

পদ্ম আবার হাসল ওর কথা শুনে।

আর উদাস অনুনয়ের সুরে বললে, তুই চ পদ্ম, তোকে রাজরানী করে রাখব আমি। তোকে লিশ্চয় বলছি, রাজরানী করে রাখব।

শুনে খিলখিল করে হেসে উঠল পদ্ম।

বললে, না গো বোনাই, তা আর হবার লয়। হবার লয়।

—ক্যানে?

কেন? কেন, সে-কথা বলার সাহস হল না এই মাতাল মানুষটাকে! উদাসের চোখের দিকে তাকিয়ে তার রুক্ষ উদ্‌ভ্রান্ত চেহারাটার দিকে তাকিয়ে একটা অজানা আতঙ্কে বুক দুরুদুরু করে উঠল তার।

তাই ধীরে ধীরে বললে, না গো বোনাই, তা হবার লয়।

আর সঙ্গে সঙ্গে যেন খেপে গেল উদাস। ভিতরের চাপা আক্রোশটা বুঝি অনেক চেষ্টায় এতক্ষণ চেপে রেখেছিল। পদ্মর প্রত্যাখ্যানে সমস্ত শরীর রাগে জ্বলে উঠল তার।

এগিয়ে এসে খপ করে পদ্মর হাতটা ধরতে গেল উদাস, চিৎকার করে বললে, লিজের থিকে যাবি নাই তো জোর করে লিয়ে যাব।

সঙ্গে সঙ্গে সজোরে একটা ধাক্কা দিল তাকে পদ্ম। মদের নেশায় টাল সামলাতে পারল না উদাস। বাঁশবাতার বেড়ার গায়ে গিয়ে পড়ল সে।

পদ্ম তখন থরথর করে ভয়ে কাঁপছে। উদাসের চোখের মধ্যে একটা নৃশংসতার ছায়া দেখতে পেয়েছে পদ্ম। তাই সাহস করে আর এগিয়ে যেতে পারল না। হঠাৎ ছুটে এসে নিজের ঘরে ঢুকে ভিতর থেকে খিল দিয়ে দিল।

টলতে টলতে উঠে দাঁড়াল উদাস, খানিক চেয়ে রইল পদ্মর ঘরটার দিকে, তারপর টলতে টলতেই বেরিয়ে গেল। যেতে যেতে একবার ফিরে দাঁড়িয়ে তর্জনী তুলে নিজের মনেই বিড়বিড় করে কি যেন বলে শাসাল পদ্মকে, তারপর এঁকেবেঁকে নতুন গোড়ে পার হয়ে পাকা সরানের দিকে চলে গেল।

একটা লোক এল আর চলে গেল। কিন্তু গ্রামের লোক তা নিয়ে মাথা ঘামাল না। শুধু তোলপাড় করে উঠল একজনের বুকে।

পদ্মর। উদাসের নৃশংস দৃষ্টিটা যখনই মনে পড়ে তখনই ভয়ে শিউরে ওঠে সে! কি আশ্চর্য, সেই পুরনো আকর্ষণটুকু কিভাবে যেন মুছে গেছে তার মন থেকে, নতুন করে বাঁধা পড়েছে সে একটা পাগল মানুষের প্রতি সমবেদনায়।

অবিনাশ ডাক্তারকে দেখে এক-এক সময় পাগলই মনে হয় পদ্মর। হঠাৎ চেঁচিয়ে চিৎকার করে প্রতিবাদ করে ওঠে সব অন্যায়-অবিচারের বিরুদ্ধে। আবার তখনই একেবারে মাটির মানুষ। পদ্ম দেখে আর হাসে। আর ভাবে, গ্রামে এমন একটা

সত্যিকারের মানুষ আর নেই।

যেদিন ডাক্তার হঠাৎ পাগলের মত পদ্মকে কাছে ডেকে তার মাথায় খাটো শাড়ির আঁচলটা তুলে দিয়ে বলে উঠেছিল, 'আমি তোকে বিয়ে করব পদ্ম,' সেদিন বিস্ময়ে, লজ্জায়, আনন্দে আর অস্বস্তিতে অভিভূত হয়ে গিয়েছিল ও।

মনে মনে হেসেছিল। ভেবেছিল, লোকটা পাগল নাকি!

কিন্তু তার পর থেকেই কেমন করে যে একটু একটু করে ডাক্তারের ওপর তার সব কৃতজ্ঞতা উজাড় হয়ে পড়েছে, কিভাবে ধীরে ধীরে উদাসকে মুছে ফেলতে চেয়েছে মন থেকে, তা পদ্ম নিজেও বুঝি জানে না।

পদ্মর হঠাৎ মনে হয়েছে, সারা গাঁয়ে এমন একটা ভরসার স্থল আর নেই, এমন একটা আশ্রয় মিলবে না তার জীবনে।

মনে মনে পদ্ম ঠিক করে রেখেছিল উদাসের কথাটা শেষ অবধি প্রকাশ করে বলবে ডাক্তারকে।

কিন্তু অবিনাশ ডাক্তারের বাড়ির কাছে পৌঁছেই সে-কথা ভুলে গেল পদ্ম। দেখলে বাড়ির ধারের রাস্তায় বি ডি ও আপিসের জিপটা দাঁড়িয়ে আছে। আর প্রভাকরকে কি যেন চিৎকার করে বলছে ডাক্তার, উত্তেজিত স্বরে।

উত্তেজিত হবারই কথা।

দিন কয়েক আগেই প্রভাকরের বাবা তাঁর এক আত্মীয়কে সঙ্গে নিয়ে মেয়ে দেখে গেছেন, দেনা-পাওনার কথাও ঠিক করে গেছেন।

সেই খবর পেয়েই ভিতরে ভিতরে রাগে ফুঁসছিলেন অবিনাশ ডাক্তার।

প্রভাকর বেশ ক'দিন এদিক দিয়ে আসেনি। আজ হঠাৎ এসে পড়তেই রাগে ফেটে পড়লেন অবিনাশ ডাক্তার।

প্রভাকরকে জিপ থেকে নামতে দেখেই ক্রাচ দুটোয় ভর দিয়ে খোঁড়াতে খোঁড়াতে এগিয়ে গেলেন। চিৎকার করে বললেন, শেম, শেম!

প্রভাকর প্রথমটা বুঝতে না পেরে সকৌতুকে হেসে বললে, কি ব্যাপার?

অবিনাশ ডাক্তারের রাগ আরও বেড়ে গেল। চিৎকার করে উঠল, হাতের কাছে একটা রাইফেল থাকলে আপনাকে আজ গুলি করে মারতাম।

অবিনাশ ডাক্তারের ভাবভঙ্গি দেখে প্রভাকর এবার ভয় পেয়ে গেল। উদ্‌ভ্রান্ত ভাবে তাকিয়ে বললে, কি ব্যাপার তা তো বুঝতে পারছি না।

—পারবেন না, পারবার কথা নয়। এইট্টিনথ্ সেনচুরির লোকদের বোঝাতে হলে চাই একখানা মেসিনগান। ছি ছি ছি, আপনার লজ্জা করল না?

প্রভাকর তখনও বুঝতে না পেরে বোকার মত চেয়ে আছে ডাক্তারের মুখের দিকে।

অবিনাশ ডাক্তার এতক্ষণ চিৎকার করে হাঁপিয়ে পড়েছিল। ক্রাচে ভর দিয়ে খোঁড়াতে খোঁড়াতে ফিরে এসে টিনের চেয়ারটা টেনে নিয়ে বসে পড়ল।

প্রভাকরও বসল অন্য চেয়ারটায়।

অনেকক্ষণ চুপ করে থেকে ডাক্তার আবার বললে, কিচ্ছু হবে না, এদেশের কিচ্ছু হবে না। উই মাস্ট স্টার্ট অ্যাফ্রেস। কয়েকটা হাইড্রোজেন বোমা ফেলে সব ধ্বংস করে দিয়ে আবার নতুন করে স্টার্ট করতে হবে।

প্রভাকর এতক্ষণে হাসতে পারল। বললে, এ তো আপনার পুরনো থিওরি। কিন্তু ব্যাপারটা কি বলুন তো?

ডাক্তার চুপ করে রইল গম্ভীর মুখে। তারপর হঠাৎ ছিপিখোলা সোডার বোতলের মত গমকে গমকে বলে উঠল, হাসছেন! হাসতে পারছেন আপনি? কনসেন্সে বাধছে না

এতটুকু ? ছি ছি ছি, গর্ব করে বলতাম যে, আপনার মত পিতৃভক্ত ছেলে এ যুগে দেখা যায় না। বাপের ওপর বিয়ের ভার ছেড়ে দেয় এমন ছেলে আজকাল দেখা যায় না। সে কিনা এই জন্যে ? গলায় গামছা দিয়ে মেয়ের বাপের কাছ থেকে টাকা আদায় করার জন্যে ? ছি ছি ছি !

প্রভাকর এতক্ষণে সমস্ত ব্যাপারটা স্পষ্ট বুঝতে পারলে। ধীরে ধীরে বললে, ভুল বুঝবেন না অবিনাশবাবু, সেই জন্যেই আপনার কাছে এসেছি।

—মানে ? হোয়াট ডু ইউ মিন ?

প্রভাকর ভারী গলায় উত্তর দিলে, কিছুই জানতাম না আমি। আজ বাবার চিঠি পেয়েছি। কিন্তু...

অবিনাশ ডাক্তার বললে, টিয়ার দ্যাট টু পিসেস। চিঠিটা ছিঁড়ে ফেলে দিয়ে...

—না।

—না ? মানে টাকাটা না নিলে চলবে না ? বিদ্রূপ করে উঠল ডাক্তার।

প্রভাকর ধীরে ধীরে বললে, না নিলে চলবে না। সত্যিই চলবে না।

ভ্রূ কুঁচকে সপ্রশ্ন দৃষ্টিতে প্রভাকরের মুখের দিকে তাকাল অবিনাশ ডাক্তার।

আর প্রভাকর বললে, আমার একটি বোন আছে। বলেছি বোধহয় আপনাকে ?

—হ্যাঁ। বাট হোয়ের ডাজ সি কাম ইন ?

প্রভাকর হাসলে, বিষণ্ণ হাসি। বললে, পাড়াগাঁয়ে মানুষ, একটা ইস্কুল-কলেজ ছিল না যে পড়াশুনো করে চাকরি করবে। অথচ টাকার জন্যে তার বিয়েও দিতে পারেননি বাবা।

একটু থেমে আবার বললে, তার বিয়ের কথা ঠিক হয়েছে, এই টাকাটা না নিলে বোনের বিয়ে হবে না, বাবা লিখেছেন আজ। আর এই প্রথম জানলাম আমি ব্যাপারটা।

অবিনাশ ডাক্তার চুপ করে রইল কিছুক্ষণ।

প্রভাকর একটা দীর্ঘশ্বাস ফেলে বললে, আপনার কাছে তাই পরামর্শ চাইতে এসেছি।

অবিনাশ ডাক্তার প্রথমটা কোনও উত্তরই দিলে না। যেন সমস্যার কোনও সমাধানই খুঁজে পাচ্ছে না।

প্রভাকর বললে, বাবা কথা দিয়ে ফেলেছেন, কথা না রাখলে নাকি তাঁর অসম্মান হবে। আর টাকা না নিলে বোনের বিয়ে হবে না।

অবিনাশ ডাক্তারের সব উত্তেজনা যেন হঠাৎ মিলিয়ে গেল। সশব্দে হেসে উঠে বললে, বিয়ে করবেন এখানেই। আমি বলেছি না, ওসব আদর্শ দিয়ে একটু একটু করে কিচ্ছু মেরামত করা যাবে না। সব ভেঙে গুঁড়িয়ে দিয়ে ইউ মাস্ট বিগিন ফ্রম দি বিগিনিং।

বলেই হো হো করে হেসে উঠল অবিনাশ ডাক্তার।

কিন্তু প্রভাকরের মনের মেঘ তার মুখের ওপর থেকে কেটে গেল না। বেশ বোঝা গেল,তার মনের গভীরে এর পরেও কোনও সমস্যা আছে। অন্য কোনও সমস্যা ! বিমলা ?

## চৌত্রিশ

প্রজাপতির নির্বন্ধ, যার যেখানে বিয়ে ঠিক হয়ে আছে খণ্ডন করে কার সাধ্য ! তবে কিনা লক্ষ কথা না হলে বিয়ে ঠিক হয় না। তাই সরাসরি মত জানিয়ে গেলেন না বরপক্ষ, দেনাপাওনার হিসেব শুনে কন্যাপক্ষও এক কথায় রাজি হতে পারল না।

দু'পক্ষই শেষ সিদ্ধান্ত জানাবার জন্য কিছু সময় নিল ভিতরে ভিতরে। যদিও গিরীন ও গিরিজাপ্রসাদ দু'জনেই প্রভাকরের বাবাকে এমনভাবে হাত ধরে অনুনয় বিনয় করলেন, যেন টাকার ব্যাপারটা কোনও বাধা নয় এ-বিয়েতে।

কিন্তু প্রভাকরের বাবা চলে যাওয়ার পরমুহূর্ত থেকেই চিন্তিত হয়ে পড়ল গিরীন। মনে মনে সামান্য সন্দেহ থাকলেও বরপক্ষের হাবেভাবে ব্যবহারে গিরীন বুঝতে পেরেছে, টিয়ার সঙ্গে প্রভাকরের বিয়ে দিতে বুড়োর অমত নেই এতটুকু। কিন্তু আরও কিছু আদায়ের জন্যে হয়তো একটু প্যাঁচ কষবে, এই যা।

কিছু জমি বেচবে, ভেবে রেখেছিল গিরীন। কিন্তু না, সামান্য দু-এক বিঘে যদি বা বিক্রি হয়, প্রয়োজনমত জমি বেচবার উপায় নেই। কেনবার লোক কোথায়? কোটালদের বাউড়িদের দু-পাঁচজন যারা বাইরে গিয়ে চাকরি করছে কুলি-মিস্ত্রির, বেয়ারা-চাপরাসির, তারা মাঝে মাঝে কিনতে চায়, তাও দু-এক বিঘে। অবশ্য জমি বেচতে মন ওঠে না গিরীনের। ওর চেয়ে অসম্মান বুঝি আর নেই। রায়বাড়ির ইজ্জতই নয়, গিরিজাপ্রসাদ জানবেন গিরীনকে জমি বেচতে হচ্ছে, সে লজ্জাও কম নয়।

—তার চেয়ে হাস্কিং মেশিনটা গোপেন মোড়লকেই দিয়ে দিই, কি বলো? স্ত্রীর উদ্দেশে বললে গিরীন।

মোহনপুরের বউ কোনও উত্তর দিলে না।

গোপেন এর আগেও একবার বলেছিল। মেশিনের দাম আর লাইসেন্স বের করতে যা খরচ হয়েছিল তার ওপর পাঁচ হাজার টাকা লাভ ধরে দিতে চেয়েছিল। সেই লোভটা কিছুতেই মন থেকে তাড়াতে পারছে না গিরীন। এত বড় একটা ব্যবসা ফেঁদে শেষে লাভ হবে কি লোকসান হবে তার ঠিক নেই। অথচ ঘরে বসে যদি পাঁচটা হাজার টাকা বাড়তি পাওয়া যায়, টিয়ার বিয়ের খানিকটা সুরাহা হয়। খানিকটা কেন, সবটাই।

এতগুলো টাকা ঘর থেকে বের করতে হবে বলে মন খারাপ হয়ে যায় গিরীনের। মাথার ঘাম পায়ে ফেলে যে টাকা রোজগার করতে হয়, সেই টাকা এমনভাবে খরচ করতে হবে বলে নিজের মনের মধ্যেই একটা দ্বন্দ্ব চলে। তবু না খরচ করেও তো উপায় নেই।

টিয়ার মুখের দিকে তাকিয়ে অবশ্য ভালও লাগে। ভাবে, ছেলেমেয়ের সুখের জন্যেই তো টাকা। তা টিয়া যদি সুখী হয়, টিয়ার যদি ভাল বিয়ে হয়, অতগুলো টাকা খরচ করা সার্থক হবে।

মেয়ে দেখে যাওয়ার পর থেকে টিয়াকে লক্ষ করে গিরীন। হাঁটাচলায় যেন আরও সংযত হয়েছে মেয়েটা। একটা তৃপ্তির ভাব ফুটে উঠেছে তার মুখেচোখে।

কারণে-অকারণে আজকাল জ্যাঠামশাইয়ের কাছে, জেঠিমার কাছে গিয়ে বসে টিয়া। গল্প করে, এটা-ওটা করে দেয়। মেয়ে দেখতে আসার দিন থেকে ওর বুকের ওপর চাপানো এতদিনের ভারী পাথরটা সরে গেছে। শুধু নিজের বিয়ের আনন্দ নয়, তার বিয়েকে উপলক্ষ করেই যে দু-বাড়ির মনোমালিন্য দূর হয়ে গেছে, তার জন্যে মনে মনে খুশি হয় টিয়া।

খুশি হয়েই কয়েকটা দিন কাটিয়ে দেয়।

কিন্তু দিনে দিনে কি করে যেন গ্রীষ্মের ফাঁকা মাঠের মত দু'বাড়ি আবার পৃথক হয়ে পড়ল। কোনও অঘটন নয়, কোনও কলহবিবাদ নয়, আপনা থেকেই যেন পরস্পর পরস্পর থেকে আবার দূরে সরে যাচ্ছে, স্পষ্ট বুঝতে পারল টিয়া।

দুপুরবেলা খাওয়াদাওয়ার পর ও প্রতিদিনের মতই এসে বসেছিল জেঠিমার কাছে। বাতের ব্যথায় যখন পড়ে থাকতেন নিভাননী, টিয়া এসে পা টিপে দিত। কোনওদিন বা জ্যাঠামশায়ের পাকাচুল তুলে দিত তাঁর মাথার কাছটিতে চুপচাপ বসে। শুধু ভাল লাগত

না বিমলা আর কমলাকে। ওরা কেমন এড়িয়ে এড়িয়ে চলত, যেচে কথা বলত না একটাও, কিছু জিগ্যেস করলে সংক্ষেপে একটা উত্তর দিয়েই সেখান থেকে সরে যেত। ভীষণ খারাপ লাগত টিয়ার।

কিন্তু জেঠিমাও যে হঠাৎ এমন বদলে যাবে, ভাবতে পারেনি। টিয়া লক্ষ করেছে, যতক্ষণ হাত-পা টিপে দেয় ও, ততক্ষণই টিয়ার সঙ্গে দু-একটা কথা বলেন নিভাননী। আর সে-কথার মধ্যেও যেন আন্তরিকতা নেই।

তবু না এসে পারত না টিয়া। মান-অপমানের কথা গায়ে মাখত না। কিন্তু সেদিন তুচ্ছ একটা কথায় টিয়াও বুঝি ঘা খেল। বিমলা যে এমনভাবে বাবাকে তাচ্ছিল্য দেখাবে ভাবেনি সে।

ক'দিন ধরেই দুপুরে খেতে বসে বাবা আর মা'র মধ্যে যা-কিছু আলোচনা হয়েছে, শুনেছে টিয়া। প্রথম প্রথম মুখ নিচু করে শুনেছে শুধু, কখনও ডাল এনে দিয়েছে আরেক হাতা, কখনও বা কুলের আচার এনে দিয়েছে। আর এমন ভাব করে বসে থেকেছে যেন বাবা-মা'র কথাবার্তা কিছুই তার কানে যাচ্ছে না। তারপর একটু একটু করে দু-একটা কথায় যোগ দিয়েছে সেও। মা ঠাট্টা করেছে, টিয়া হেসেছে। কখনও বা আপত্তি জানিয়েছে ছোটখাটো কোনও ব্যাপারে।

নিজের বিয়ের সম্পর্কে কথাবার্তা শুনতেও ভাল লাগে টিয়ার। ভাবতে আশ্চর্য লাগে, যা-কিছু কথাবার্তা, কাজকর্ম, সবই চলছে তাকে ঘিরে। নিজেকে যেন অনেক বড় মনে হয় তার। এতকাল সংসারের একপ্রান্তে উপেক্ষিত হয়ে যে পড়েছিল, আজ যেন হঠাৎ সে-ই সকলের সামনে এসে দাঁড়িয়েছে।

সেদিন দুপুরে রোদে পুড়ে ফিরে এল গিরীন, ঝাঁ ঝাঁ রোদ্দুরে এতখানি এসে মাথার চাঁদি জ্বলছে, তাই এসেই স্নান করতে চলে গেল গামছা কাঁধে নিয়ে। টিয়া এসে রান্নাঘরের দাওয়া নিকিয়ে আসন পেতে দিল। জল এনে রাখলে গ্লাসে করে। তারপর মাকে বললে ভাত বাড়তে।

গিরীন ফিরে এল খানিক পরেই। কাঠের আয়নাটা মাটিতে নামিয়ে রেখে উবু হয়ে বসে চুল আঁচড়াল। তারপর এসে খেতে বসল।

টিয়ার মনে তখন উৎকণ্ঠা। প্রভাকরের বাবার সঙ্গে দেখা করতে গিয়েছিল গিরীন। না জানি কি খবর নিয়ে এসেছে বাবা।

চুপ করে বসে রইল টিয়া। মা এসে কাছে বসলে তবেই কথাবার্তা শুরু হবে।

একটু পরেই মোহনপুরের বউ পাখা হাতে এসে বসল কাছে।

গিরীন খেতে খেতে হঠাৎ বললে, হাস্কিং মেশিনটা বেচেই দোব ঠিক করলাম।

—বেচে দেবে ? মোহনপুরের বউ একটু আপত্তির সুরেই বললে।

—হ্যাঁ, ও-সব ব্যবসা-ট্যবসা কি আমাদের পোসায় গো ! এর ওপর আবার ওদিকে যদি লোকসান দিতে হয় !

বলে খানিক চুপ করে রইল গিরীন। মোহনপুরের বউও চুপ করে রইল। নিজের গায়ের গহনা খুলে যেদিন বন্ধক দিয়ে হাস্কিং মেশিন কেনার টাকা জোগাড় করতে দিয়েছিল, সেদিন কত স্বপ্নই না দেখেছিল। ভেবেছিল, শেষ অবধি বুঝি দুঃখের দিন তার শেষ হল।

তাই একটু আঘাত পেল মোহনপুরের বউ।

গিরীন থেমে থেমে বললে, ছ'মাস তো হয়ে গেল, লাভের মুখ তো দেখতে পেলাম না। তার চেয়ে...

মোহনপুরের বউ তবু চুপ করে রইল।

গিরীন আবার বললে, তাছাড়া, তোমার গয়নাগুলোও উদ্ধার হবে, টিয়ার বিয়ের টাকাও কিছু ওদিক থেকে হয়ে যাচ্ছে। ভেবে দেখলাম, লাইসেন্সের জন্যে গোপেন মোড়ল যখন পাঁচ হাজার টাকা ধরে দিচ্ছে...

টিয়া এদিকে ভিতরে ভিতরে অধৈর্য হয়ে ওঠে। হাস্কিং মেশিন আর হাস্কিং মেশিন ! বাবা যেন কি ! এইসব শোনার জন্যেই কি বসে আছে নাকি সে ! আর মা ! মা কেন আসলে কথাটা জিগ্যেস করছে না।

না, জিগ্যেস করতে হল না। গিরীন নিজেই বললে, গয়নার ফর্দ নিয়ে এলাম বেয়ানের কাছ থেকে। বলে হাসলে।

তারপর একটু থেমে বললে, আবার মটুক দিতে হবে বলেছে।

অর্থাৎ সোনার মুকুট।

টিয়া আপত্তি করলে,না, মটুক নোব না আমি।

মোহনপুরের বউও সায় দিলে। —বিয়ের রাত ছাড়া আর তো কখনও পরবে না, তার বদলে ওপর হাতের...

টিয়া আপত্তি করলে আবার। —আজকাল ওপর হাতে কেউ পরে নাকি !

একে একে গহনার হিসেব হল। কোনটায় কত ভরি সোনা, কি ডিজাইন হবে।

টিয়া নিজেই বললে, গুপ্তদের নতুন বউয়ের মত দুল নেব মা, মুক্তোর। বলে হাসল।

মোহনপুরের বউও হাসল। —তোর জিনিস, তুই যেমন চাইবি তেমনি তো হবে মা। তবে বেয়াই-বেয়ানরা যা বলে দেবে সেগুলো তো মানতে হবে।

শেষ অবধি ঠিক হল একদিন বর্ধমানে গিয়ে বন্ধু স্যাকরাকে সব ডিজাইন দেখিয়ে দিয়ে আসতে হবে। আর কাপড়-চোপড়ও কিছু কিছু কিনে আনতে হবে। এখন থেকে না করলে, শেষে তাড়াহুড়োয় ঝামেলা বাড়বে বই কমবে না।

মোহনপুরের বউ খানিক চুপ করে থেকে বললে, দিদিকে বলব, একদিন বর্ধমান যেতে তোমার সঙ্গে...

গিরীন হাসলে। —বৌঠান শুধু গেলে তো হবে না, বিমলাও যদি যায়। আজকালকার শহুরে মেয়ে। ওদের পছন্দ আছে।

মোহনপুরের বউ কি ভেবে বললে, তুমিই বলো দিদিকে !

মেয়ে দেখতে আসার দিন অনেক করেছেন নিভাননী আর গিরিজাপ্রসাদ। নিজেদের মেয়ের বেলাতেও যেমন করতেন। প্রভাকরের বাবাকে একবারটির জন্যেও বুঝতে দেননি যে দুটি পরিবারের মধ্যে কোনও অসদ্ভাব আছে, মন কষাকষি আছে। তাই বিয়ের খবর পাকা হতেই গিরিজাপ্রসাদকে গিয়ে বললে, গয়নার ফর্দ নিয়ে এলাম আজ !

ফর্দটা হাতে নিয়ে খুঁটিয়ে খুঁটিয়ে দেখতে শুরু করলেন গিরিজাপ্রসাদ।

এদিকে বিমলাকে সামনে দিয়ে চলে যেতে দেখে কাছে ডাকলে গিরীন। —বিমলা !

বিমলা থেমে দাঁড়িয়ে ফিরে তাকিয়েছে। ফিরে তাকিয়েছে এমনভাবে যেন গিরীনের ডাক শুনে বিরক্ত হয়েছে সে।

হেসে ফেলেছে গিরীন। বলেছে, ওভাবে গা বাঁচিয়ে বাঁচিয়ে চললে তো হবে না। তোমার এখন অনেক কাজ।

—আমার ? বিস্মিত হবার ভান করেছে বিমলা।

গিরীন হেসে বলেছে, তোর নয়তো কার। বিয়ের বাজার করতে হবে, গয়না, কাপড়, বেনারসি—এসব পছন্দ করে দেবে কে ? আমরা তো সব পাড়াগেঁয়ে মানুষ, মুখ্যুসুখ্যু...

কপাটের পাশে দাঁড়িয়েছিল টিয়া, সেও হেসে ফেলেছে বাবার কথা শুনে। কিন্তু পরমুহূর্তেই হাসি চুপসে গেছে তার মুখে।

বিমলা বেণী দুলিয়ে ঘাড় ঝাঁকানি দিয়ে বলে উঠেছে, ও-সব আমার দ্বারা হবে না।

বলেই চলে গেছে সে চোখের সামনে থেকে। আর আহত অপমানিত গিরীনের মুখের দিকে তাকিয়ে দু'চোখ জ্বালা করে উঠেছে টিয়ার।

গিরিজাপ্রসাদ অস্বস্তি বোধ করেছেন। কিন্তু কিছু বলতে পারেননি। শুধু সান্ত্বনা দিয়েছেন, সে ভাবতে হবে না, আমিই নয় যাব।

গিরীন কিন্তু সান্ত্বনা পায়নি। বিমলা আর কমলার হাবভাব কথাবার্তায় প্রথম থেকেই সে একটা তাচ্ছিল্য লক্ষ করে এসেছে। সহ্যও করেছে। কখনও-কখনও ভেবেছে, অপরাধ তো ওদের নয়, গ্রাম্য একটা মানুষকে কাকা বলে সম্মান করবে কি করে ওরা। নিজের মনকে বুঝিয়েছে। কিন্তু বিমলা যে তাকে এভাবে তাচ্ছিল্য দেখাবে, এমন ভাবে মুখের ওপর জবাব দিয়ে যাবে, ভাবতেই পারেনি গিরীন। পাড়াগাঁয়ে কি আর-কারও বিয়ে হচ্ছে না, শহুরে মেয়েরা কাপড়, গয়না পছন্দ করে দিয়ে যাচ্ছে কি তাদের ? শুধু একই বাড়িতে মিলেমিশে থাকতে চায় বলেই না এ-কথাটা মনে এসেছিল তার।

গিরীন মনে মনে ভাবলে, না, বৌঠানকেও বলে কাজ নেই। নিজেই গিয়ে বিয়ের বাজার করে আনবে, হংস চাটুজ্যেকে সঙ্গে নিয়ে।

তাই ধীরে ধীরে সেখান থেকে উঠে এল গিরীন, নিঃশব্দে।

আর টিয়া এসে ছলছল চোখে মোহনপুরের বউকে বললে, বিমলাদি যদি কোনও জিনিস পছন্দ করে দেয়, সে জিনিস আমি ছুঁড়ে ফেলে দোব।

মোহনপুরের বউ বিস্ময়ে চোখ কপালে তুলল। তারপর একে একে সমস্ত ঘটনাটা শুনে রাগে জ্বলে উঠল হঠাৎ। গিরীনের কাছে গিয়ে বললে, বিয়ে যদি দিতে হয় তো ওদের সঙ্গে কোনও সম্পর্ক না রেখে ব্যবস্থা করো। ওদের কোনও সাহায্য চাই না আমি।

এদিকে বাপের চিঠি পেয়ে প্রথমটা স্তম্ভিত হয়ে গিয়েছিল প্রভাকর। ছুটিছাটায় দু-একবার দেশের বাড়িতে বাপ-মা'র সঙ্গে দেখা করতে গিয়েছে। খেতে বসিয়ে মা পাখা নাড়তে নাড়তে বলেছে, এইবার একটা বিয়ে কর বাবা তুই!

হেসেছে প্রভাকর সে-কথা শুনে, তারপর বলেছে, বেশ তো, তোমরাই ব্যবস্থা কর।

—আমরা যেখানে ঠিক করব, অমত করবি না তো শেষে!

প্রভাকর হেসে বলেছে, তোমরা কি আর জেনেশুনে আমার অনিষ্ট করবে!

মা খুশি হয়েছে, বাবা খুশি হয়েছে সে-কথা শুনে। আর প্রভাকরও যেন একটা দায়িত্ব থেকে অব্যাহতি পেয়েছে।

কিন্তু ভিতরে ভিতরে যে এত ব্যাপার হয়ে গেছে কোনওদিন কল্পনাও করেনি সে। ভাবেনি, তার অজান্তে বিয়ের কথা পাকা করে ফেলবে বাবা-মা। তাই চিঠিটা পেয়ে হতভম্ব হয়ে গিয়েছিল সে। কিন্তু তার চেয়েও আশ্চর্য হয়েছিল কন্যাপক্ষের নাম-ঠিকানা দেখে। এমন যে হতে পারে, বিশ্বাস করতেও ইচ্ছে হয়নি।

বাবার ওপর যত না রাগ হয়েছে, তার চেয়ে বেশি চটেছে সে গিরিজাপ্রসাদের ওপর, গিরীনের ওপর। ভিতরে ভিতরে এত কাণ্ড হয়ে গেছে, অথচ প্রভাকরকে কি তাঁরা একটু আভাসেও জানাতে পারতেন না ?

সঙ্গে সঙ্গে রাগ পড়েছে বিমলার ওপর। অভিমান। দিনে দিনে তার সব স্বপ্নটুকু গড়ে উঠেছে বিমলাকে ঘিরে। ঘর বাঁধার কল্পনায় দু'জনে দু'জনের কাছে এসেছে, অন্তরঙ্গ হয়েছে। তারপর, প্রভাকর বুঝতে পারেনি, কেন হঠাৎ বিমলা তার কাছ থেকে দূরে সরে

গেছে, এড়িয়ে যেতে চেয়েছে তাকে পদে পদে।

কেন, তার হদিস পায়নি প্রভাকর। আর তাই অভিমানে বিমলার বিরুদ্ধে একটা তীব্র আক্রোশে নিজেই দগ্ধ হয়েছে।

টিয়া! টিয়াকে কোনওদিন বুঝি ভাল করে তাকিয়েও দেখেনি প্রভাকর। কিংবা দেখেছে, শুধু আর-পাঁচজনের দিকে যে চোখে তাকায়, সেই চোখে। স্মৃতির পটে ক্ষীণ ভাসা ভাসা কয়েকটা ছবি ফুটে ওঠে শুধু। আর কিছু নয়।

বিমলার ওপর আক্রোশের বশেই সম্মতি জানিয়ে চিঠির উত্তর লিখে দিল প্রভাকর। আর তারপর থেকেই অসহ্য একটা বেদনায় বুকের মধ্যে একটা মোচড় দিয়ে উঠল। কেমন একটা অর্থহীন, উদ্দেশ্যহীন নিঃস্ব ভাব।

মনের মধ্যে অসহ্য অন্যায়বোধের জ্বালাতেই কর্তব্যের ভান করে নিজেকে মনে মনে সমর্থন করতে চাইলে। নিজের মনকে বোঝালে, অন্যায় করেনি সে, অপরাধ করেনি বিমলার প্রতি।

ডাক্তারের সমর্থন পেয়ে আরও খুশি হল। সত্যিই তো, এ ছাড়া কি-ই বা করবার ছিল তার! বৃদ্ধ বাপের সম্মান তো তাকে রাখতে হবে। যখন কথা দিয়ে ফেলেছেন তিনি। যখন এতদূর এগিয়ে গেছে বিয়ের কথাবার্তা।

নিজের মনকে বোঝাতে চায় প্রভাকর। ছোট বোনের জন্যে এটুকু স্বার্থত্যাগ না করলে মনুষ্যত্ব থাকে কোথায়! ছোট্ট বোনটির জীবনে আর কি স্বপ্ন আছে! আর কোন্ ভবিষ্যৎ! এই একটাই। তার সুখের জন্যে এটুকু স্বার্থত্যাগ না করে উপায়ই বা কি!

বিয়ে। প্রভাকর বিয়ে না করলে তার বোনের স্বপ্ন স্বপ্নই থেকে যাবে।

তবু হঠাৎ এক-এক সময় প্রশ্ন জাগে, গিরিজাপ্রসাদ কেন বিমলার বিয়ে দিতে চাইলেন না তার সঙ্গে। গিরিজাপ্রসাদ কি তাঁর মেয়ে শিক্ষিত আর শহুরে বলে আরও ভাল পাত্র আশা করেন? এই টাকা তো তিনিও দিতে পারতেন।

এক-এক সময় সন্দেহ হয়, বিমলা নিজেই হয়তো আরও অনেক কিছু আশা করে। হয়তো প্রভাকরের সঙ্গে তার জীবন জড়িয়ে ফেলতে চায় না। আর সেইজন্যেই ধীরে ধীরে সরে যেতে চেয়েছে সে। সরে গেছে প্রভাকরের কাছ থেকে।

কয়েকটা দিন এমনিভাবেই পার হয়ে গেল। সেই নির্দিষ্ট দিনটা যত ঘনিয়ে এল ততই একটা অসহ্য যন্ত্রণায় উন্মাদ হয়ে উঠল প্রভাকর।

তারপর হঠাৎ একদিন সকালেই এসে হাজির হয়েছে সে পদ্মর কাছে। বলেছে, আমার একটা কাজ করে দেবে পদ্ম?

প্রভাকরের রুক্ষ চেহারা আর চোখের উদ্‌ভ্রান্ত দৃষ্টি দেখে উৎকণ্ঠা বোধ করেছে পদ্ম। রসিকতার সুরে বলেছে, গাঁয়ের জামাই হবে গো তুমি, তোমার এ কি চেহারা হয়েছে!

প্রভাকর পদ্মর রসিকতায় যোগ দিতে পারেনি। শুধু থমথমে গম্ভীর মুখে বলেছে, একটা চিঠি দিয়ে আসতে পারবি?

—কাকে গো? রসিকতা করে গালে হাত ঠেকিয়ে হেসেছে পদ্ম।

তারপর প্রভাকরের উত্তর শুনে হেসে ফেলেছে পদ্ম। বলেছে, হেই মা গো, আমি ভাবলাম টিয়াদিদিকে চিঠি দেবেন বুঝি।

প্রভাকর গম্ভীর হয়ে গেছে। উত্তর দেয়নি।

আর পদ্ম সত্যি সত্যিই বিস্মিত হয়েছে প্রভাকরের কথা শুনে। তারপর হেসে গড়িয়ে পড়ে বলেছে, অবাক করলে গো তুমি, বিয়ার সঙ্গে দেখা নাই, শালির গড়ায় বালা, তাই করলে গো! মুখের সামনে মুঠো করা দুটি হাতে খিলখিল হাসি চেপেছে পদ্ম।

পদ্মর রসিকতা শুনে চটেছে প্রভাকর, তবু ধমক দিতে পারেনি। অনুনয়ের সুরে

বলেছে, চিঠিটা গোপনে পৌঁছে দিতে হবে বিমলার কাছে।

আব প্রভাকরের মুখের দিকে বিস্ময়ের চোখে তাকিয়েছে পদ্ম, কি যেন খুঁজেছে তার চোখের দৃষ্টিতে। কি যেন সন্দেহ হয়েছে তার।

তারপর প্রভাকরের চোখে চোখ রেখে চিঠিটা নিয়েছে সে। তার হাতের ওপর হাত রেখে হঠাৎ বলে উঠেছে, এমন কথাটা আমায় ক্যানে গোপন করলে গো তুমি, ক্যানে গোপন করলে, ছি ছি ছি!

বলেই তড়িৎ পায়ে, মেঠো পথ ধরে আমবাগানের ভিতর দিয়ে এঁকেবেঁকে চলে গেছে বাঁশবনের ধার ঘেঁসে...বাঁশবনের আড়ালে ঢাকা-পড়া রায়বাড়ির উদ্দেশে।

আর পরমুহূর্তেই ডাক্তারের গলার স্বর শুনে চমকে ফিরে তাকিয়েছে প্রভাকর। দেখতে পেয়েছে, আখের খেতের মধ্যে থেকে ক্রাচে ভর দিয়ে খোঁড়াতে খোঁড়াতে বেরিয়ে আসছে অবিনাশ ডাক্তার। হাতে একটা ভাঙা আখের টুকরো।

আখ চিবোতে চিবোতে ক্রাচে ভর দিয়ে লাফাতে লাফাতে এগিয়ে এসেছে অবিনাশ ডাক্তার, তারপর প্রভাকরকে দেখতে পেয়ে বলে উঠেছে, এই যে সান-ইন-ল! কি ব্যাপার, আর ধৈর্য ধরতে পারছেন না নাকি?

প্রভাকর অন্য দিনের মত হেসে যোগ দিতে পারল না ডাক্তারের কথায়। চুপ করে রইল।

আর ডাক্তার কাছে এগিয়ে এসে প্রভাকরের মুখের দিকে চোখ জোড়া এগিয়ে নিয়ে গিয়ে খুঁটিয়ে দেখার ভঙ্গিতে বলে উঠল, স্ট্রেন্‌জ্‌!

## পঁয়ত্রিশ

পরের উপকার করার স্পৃহা কি মানুষের কমে গেছে, কই না! গিরিজাপ্রসাদ নিজেকে দিয়ে বিচার করে দেখেছেন। মনে হয়েছে, না, কমেনি এতটুকু। কিন্তু গ্রামের মানুষ যেন আরও স্বার্থপর হয়ে উঠেছে আগের দিনের তুলনায়। কখনও-কখনও মনে হয়েছে, তা নয়। আসলে গ্রামের জীবনও যেন শহরকে অনুসরণ করে চলেছে। ভিতরে ভিতরে কিভাবে যেন গ্রামের মানুষের জীবনও শহুরে মনের মত জটিল হয়ে উঠেছে। স্বার্থপর, লোভী, অকৃতজ্ঞ।

তাই কি? না, উপকারের বিনিময়ে বড় বেশি কৃতজ্ঞতা আশা করি আমরা! সারাজীবনের দাসত্ব চেয়ে বসি উপকৃত মানুষের কাছ থেকে। গিরিজাপ্রসাদ নিজেও কি তাই চাননি গিরীনের কাছ থেকে?

এক-এক সময় নিজের স্ত্রী, ছেলেমেয়েদের ওপর মনে মনে চটে যান গিরিজাপ্রসাদ, ক্ষমা করতে পারেন না তাদের।

সারাজীবন গ্রামের বিষয়সম্পত্তি থেকে কোনও কিছু নিতে চাননি, নিতে চাননি কিছু গিরীনের কাছ থেকে, কিন্তু কেন? ধানের দর কম ছিল তখন, চাষবাস থেকে একটা সংসার চালানোই দায় ছিল, শুধু এই বোধ থেকেই কি গিরীনের হাতে সব কিছু ছেড়ে দিয়ে রেখেছিলেন। গিরিজাপ্রসাদের নিজেরই এক-এক সময় সন্দেহ হয়। স্ত্রী বা ছেলেমেয়েরা যখনই এ-কথাটা অভিযোগের সুরে বলে, গিরিজাপ্রসাদের বুকে কাঁটার মত বেঁধে। নিজেকে কেমন যেন অপরাধী মনে হয়।

নিভাননী বড় ছেলের কাছে কাঁদুনি গেয়ে মাঝে মাঝে চিঠি লিখতেন। গ্রামের আবহাওয়ায়, গিরীনের ব্যবহারে টিকতে পারছেন না, মেয়ে দুটির পড়াশুনা বন্ধ হয়ে গেছে,

বিমলার বিয়ে। এতদিনে এড়িয়ে এড়িয়ে গেছে বড় ছেলে। গিরিজাপ্রসাদ তার জন্যে মনে মনে চটেছেন। তিনি কি সত্যিই বুড়ো বয়সে সকলকে নিয়ে তার ঘাড়ে বোঝা হয়ে বসতে চান ? তা নয়। তবু একটু সহানুভূতি আশা করেছিলেন। গিরীনকে ক্ষমা করতে চেয়েছিলেন। নিজের ছেলেই যখন জীবনের ঋণ ভুলে যেতে চায়, তখন গিরীনকে দোষ দিয়ে কি হবে ! আবার কখনও নিভাননীর অভিযোগের উত্তরে বলেছেন, ছেলে তোমার যা মাইনে পায়, এ-বাজারে নিজের সংসারই চালাতে পারে না, তার ওপর...

নিভাননী বিশ্বাস করেননি, বিশ্বাস করতে ইচ্ছে হয় না তাঁর।

গিরিজাপ্রসাদেরই কি পুরোপুরি বিশ্বাস হয়। মুখে যাই বলুন, ভিতরে ভিতরে বড় ছেলের বিরুদ্ধে তাঁরও অভিযোগ কম নেই। অভিযোগ আরও বেশি, বড় ছেলে রেলের চাকরিতে যথেষ্ট উন্নতি করতে পারেনি বলে। যেন উন্নতি করতে না পারা, মাইনে না বাড়ার অপরাধ তারই।

তাই বড় ছেলের চিঠি পেয়ে হঠাৎ খুব উৎফুল্ল হয়ে উঠলেন গিরিজাপ্রসাদ। এতদিনে উন্নতি হয়েছে তার, মাইনে বেড়েছে, আর তাই গিরিজাপ্রসাদকে তার কাছে গিয়ে কিছুদিন থাকতে লিখেছে সে। গিরিজাপ্রসাদ চিঠিটা হাতে নিয়ে নাড়াচাড়া করতে করতে ভাবেন, তার আরও উন্নতি হলে হয়তো শেষ জীবনটা তার কাছেই কাটাতে পারবেন। এই অজ পাড়াগাঁয়ে পড়ে থাকতে হবে না। চাকরি-জীবনে ইস্কুল আর বাড়ি, বাড়ি আর ইস্কুল করতে করতে, কখনও ছাত্র পড়ানোর ফাঁকে ফাঁকে এক-এক সময় স্বপ্ন দেখতেন, অর্থপিষ্ট শহর-জীবনের একঘেয়েমি থেকে পরিত্রাণ পেয়ে গ্রামে ফিরে আসবেন, ফিরে পাবেন সেই শৈশবের সুন্দর দিনগুলিকে। ভুল ভেঙে গেছে তাঁর, বুঝতে পেরেছেন, বনপলাশি বদলে গেছে, বনপলাশির মানুষ বদলে গেছে। এর গণ্ডি থেকে পরিত্রাণ পেয়ে আবার পালাতে চান। ভাবেন, এই রুদ্ধ আবহাওয়া থেকে পালাতে পারলেই মুক্তি।

কখনও-কখনও মনে হয়, শৈশবকেই ফিরে পেতে চান তিনি, শৈশবের গ্রামকে নয়। কিন্তু যা চলে গেছে, তা কি আর ফিরে পাওয়া যায় !

বড় ছেলের চিঠিখানা আরেকবার পড়লেন গিরিজাপ্রসাদ। তার ওপর মনটা খুশি হয়ে উঠল, দীর্ঘদিনের অভিযোগ মুহূর্তে মুছে গেল মন থেকে। এমনকি, গিরীনকেও ক্ষমা করতে ইচ্ছে হল।

সত্যিই তো, গিরীনের কি দোষ ? উপকার হয়তো করেছেন, বিষয়সম্পত্তির সব আয় তাকে ছেড়ে দিয়ে। কিন্তু প্রতিদান কি চাননি ? সারাজীবনের কৃতজ্ঞতা চেয়েছেন তার কাছে। শুধু তিনি নন, তাঁর স্ত্রী, ছেলেমেয়ে—সকলেই যেন গিরীন আর গিরীনের স্ত্রীকে, তাদের ছেলেমেয়েদের কেমন একটা হীন চোখে দেখেছে। গিরিজাপ্রসাদ নিজেও তা টের পেয়েছেন। অথচ মুখ ফুটে কিছু বলতে পারেননি। উপকার পেয়েছে বলেই একটা পরিবারের কাছে আরেকটা পরিবার আজীবন দাসত্বের শৃঙ্খলে বাঁধা থাকবে ?

কিন্তু উপকারই কি তিনি করতে চেয়েছিলেন ! গিরিজাপ্রসাদের নিজেরই সন্দেহ হয়। উপকার, না নির্বিবাদে থাকতে চেয়েছিলেন ? সেই সস্তার বাজারেও যথেষ্ট রোজগার করেছেন, দিব্যি চলে গেছে সংসার। অথচ জমির আয় থেকে তখন কতই বা হত ! ক্যানেল ছিল না, ক্বচিৎ-কদাচিৎ ভাল ধান হত ! ক'টা টাকা আর পেতে পারতেন তখন ? অথচ তার জন্যে ঝামেলা পোয়াতে হত অনেক। আসলে কি নির্বিবাদে শান্তিতে থাকার জন্যেই সব কিছু ছেড়ে রেখেছিলেন ? গিরিজাপ্রসাদের নিজেরই সন্দেহ হয়।

তাই বিমলার ব্যবহারে তিনি আহত হয়েছেন। গিরীনকে এভাবে সে অপমান করবে ভাবতে পারেননি। ফাটা দেয়ালটার মাঝখানে কাদা লেপে লেপে জুড়ে দিয়েছিল যতে কোটাল, গরম পড়ার সঙ্গে সঙ্গেই সেই ফাটলটা আবার জেগে উঠেছে। সাপের মত কি

যেন একটা উঁকি দিচ্ছে। সেইদিকে তাকিয়ে তাকিয়ে ভাবতে চেষ্টা করেন গিরিজাপ্রসাদ। ভাবেন, বিমলা যেন আসলে তাঁকেই অপমান করল।

কি এমন অন্যায় কথা বলেছে গিরীন। টিয়ার বিয়ে। গয়না-গাটির ডিজাইন জামা-কাপড় পছন্দ করে দিতে বলেছে—সে তো বিমলা শহরে মানুষ হয়েছে বলে, টিয়ার চেয়ে সে শিক্ষিত বলেই। তার রুচির মূল্য দিতে চেয়েছে, তার বেশি কিছু নয়।

গিরিজাপ্রসাদের মনে পড়ল, দেওঘরে থাকার সময়, পাশের বাড়ির একটি মেয়ের বিয়েতে নিভাননী আর তাঁর মেয়েরা কিভাবে সাহায্য করেছিল। দিনের পর দিন দোকানে দোকানে ঘুরেছে তাদের সঙ্গে। বিয়ের দিনের কাজকর্মের সব ভার নিয়েছিল মাথা পেতে। অথচ...

বিমলার মনের তো খবর রাখেন না তিনি। কি করে বুঝবেন, কেন এমন অশিষ্ট উত্তর দিয়ে বসেছে বিমলা।

রূঢ় স্বরে কথাটা বলে ফেলে একটু অনুশোচনা বোধ করেছে বিমলা, তবু নিজের মনকে বোঝাতে চেয়েছে, কিছুই অন্যায় করেনি। আর যতই ভেবেছে ততই মনে মনে টিয়ার ওপর রাগ হয়েছে। যেন সব দোষ টিয়ার।

বিমলাও তাই বনপলাশি থেকে পরিত্রাণ পেতে চেয়েছে। যেন এ গ্রাম ছেড়ে যেতে পারলেই বুকের গোপন জ্বালাটুকু নিভে যাবে।

অথচ প্রথম প্রথম যখন এসেছিল ওরা, সেই প্রথম লগ্নের রঙিন চোখে বনপলাশিকে ভালবেসে ফেলেছিল সে। উন্নাসিক তাচ্ছিল্যে যদিও তাকিয়ে দেখেছে গ্রামটাকে, গ্রামের মানুষদের, তবু কোথায় যেন নিজেকে এদের চেয়ে এক ধাপ ওপরের মানুষ মনে হয়েছে। বুঝি বা ঈষৎ অহঙ্কার। তাই দু'দিনেই শহুরে সঙ্কোচটুকু ঝেড়ে ফেলে মুক্ত বিহঙ্গের মত মাঠে মাঠে, পুকুরধারে, এখানে-ওখানে ঘুরে বেড়িয়েছে। তারপর একদিন জীবনের প্রথম রোমাঞ্চের মত এসেছে প্রভাকর। আর সঙ্গে সঙ্গে বনপলাশিকে গভীর অন্তরঙ্গতায় ভালবেসেছে সে।

কিন্তু যে টিয়াকে সহানুভূতির দৃষ্টিতে, কৃপার দৃষ্টিতে দেখত বিমলা, সেই টিয়াই যেন এনে দিয়েছে সবচেয়ে বড় অপমান। একা নির্জনে বসে থাকতে থাকতে কোনওদিন নিজেকে বড় বেশি অসহায় মনে হয়েছে তার, মনে হয়েছে টিয়া যেন তাকে হারিয়ে দিয়েছে। টিয়ার খুশি-খুশি মুখ, হাসি, কথা, আনন্দের মধ্যে একটা তীব্র তাচ্ছিল্য দেখতে পেয়েছে বিমলা। কিংবা নিজের মনেই গড়ে নিয়েছে। আর টিয়া যতই খুশি হয়েছে, হেসেছে, আগের চেয়ে স্পষ্ট গলায় কথা বলেছে, ততই ভিতরে ভিতরে জ্বলে উঠেছে বিমলা—টিয়ার বিরুদ্ধে, গিরীনের বিরুদ্ধে, মোহনপুরের বউয়ের বিরুদ্ধে। যেন বিমলার বিরুদ্ধে তারা সকলে মিলে চক্রান্ত করছে।

এই চাপা রাগটাই হঠাৎ প্রকাশ হয়ে পড়েছিল।

সেদিন যখন মেয়ে দেখতে এল প্রভাকরের বাবা, নিভাননী বলে বসলেন, তোর সেই সবুজের ওপর সাদা সাদা বুটি—ঢাকাইখানা পরিয়ে দে বিমলা, সাজিয়ে দে টিয়াকে।

কথাটা চাবুকের মত এসে লেগেছিল। তবু কিচ্ছু জানতে দেয়নি বিমলা। মুখ বুজে সত্যিই ভাল করে সাজিয়ে দিয়েছিল টিয়াকে। কুঁচিয়ে শাড়ি পরিয়ে দিয়েছিল, মুখে পাউডার ঘসে দিয়েছিল। আর টিয়াকে অনভ্যস্তের মত সেই পোশাকে প্রসাধনে জবুথবুর মত হাঁটতে দেখে হাসি চাপতে পারেনি। ভেবেছিল, মেয়ে পছন্দ হবে না শেষ অবধি।

মোহনপুরের বউও হেসেছিল। কিন্তু সে-হাসি আদরের, স্নেহের চোখে মেয়েকে দেখে।

বিমলাকে তাই মোহনপুরের বউ বলেছিল, দেখি তোমার সাজানোর পয়া আছে কিনা,

এর আগে দু'বারই তো আমি সাজিয়ে দিয়েছিলাম, দু'বারই হল না। বলে দীর্ঘশ্বাস ফেলেছিল মোহনপুরের বউ।

তারপর এক সময় বিমলা শুনল, মেয়ে পছন্দ হয়েছে। টিয়াকে পছন্দ হয়েছে ওদের।

মোহনপুরের বউ বর্ধমান থেকে আনা একটা রসগোল্লা নিয়ে এসে হাসতে হাসতে বলেছিল, নে, হাঁ কর বিমলা। বলে বিমলার মুখে জোর করে রসগোল্লাটা গুঁজে দিয়ে বলেছিল, না, সত্যিই তোর সাজানো খুব পয়া।

রসগোল্লাটা খাওয়াতে গিয়ে মোহনপুরের বউয়ের পা ঠেকে গেল বিমলার পায়ে। তাই অভ্যাসবশেই পা ছুঁয়ে প্রণাম করলে বিমলা, কিন্তু মুখের মধ্যে রসগোল্লাটা তখন বিস্বাদ হয়ে গেছে।

মোহনপুরের বউ অতশত বুঝল না, তাই বিমলা পা ছুঁয়ে প্রণাম করতেই মোহনপুরের বউ হাসতে হাসতে বিমলার চিবুক ছুঁয়ে মাথায় হাত ঠেকিয়ে বললে, আশীর্বাদ করি, রাঙা টুকটুকে বর হোক তোরও।

শুনে টিয়া আর কমলা দু'জনেই সশব্দে খিলখিল করে হেসে উঠল।

আর মনের ভিতরটা যেন হঠাৎ জ্বলে উঠল বিমলার। ফ্যাকাশে অপ্রতিভ মুখে ও শুধু মোহনপুরের বউয়ের দিকে একবার তাকাল, তারপর সরে গেল সেখান থেকে।

আজ গিরীনকেও রূঢ় স্বরে জবাবটা দিয়েই সরে গেল বিমলা। বুকের মধ্যে অসহ্য একটা দাহ বোধ করলে।

সেদিন মা যখন টিয়াকে সাজিয়ে দিতে বলেছিল, তখন যতখানি রাগ হয়েছিল, সেই চাপা রাগটাই আজ প্রকাশ হয়ে পড়ল টিয়ার বিয়ের জন্যে বাজার করতে যেতে হবে শুনে।

ধীরে ধীরে খামারবাড়ির পাশ দিয়ে গোয়াল ঘর পার হয়ে গোড়ের ধার ঘেঁসে যেতে যেতে বাঁশঝাড় থেকে একটা কঞ্চি ভেঙে নেবার চেষ্টা করলে বিমলা। পারল না।

রাগটা যেন আরও বেড়ে গেল। কঞ্চিটা নিয়ে সাপাং-সপাং করে মাটির ওপর কিংবা সাদা ফুটফুট বাছুরটার গায়ে বসিয়ে দিতে পারলেও যেন আনন্দ পেত।

দাঁতে দাঁত চেপে একটা অন্ধ আক্রোশে ইস্কুল-বাড়িটার দিকে পা বাড়াল বিমলা।

একটা ঝকঝকে নতুন ইস্কুল-বাড়ি। নতুন টেবিল আর বেঞ্চি দিয়ে সাজানো। তবু নিঃস্ব—ছাত্র নেই, শিক্ষক নেই। ঠিক যেন বিমলার মতনই। বিমলার বুকের ভিতরটার মত, সব থেকেও শূন্যতার গ্লানি।

ইস্কুল-বাড়ির বারান্দায় চুপ করে কিছুক্ষণ বসে রইল বিমলা। তারপর নিজের অজান্তে উঠে দাঁড়িয়ে দূরের দিগন্তের দিকে তাকিয়ে উদ্দেশ্যহীনভাবে চলতে শুরু করল।

সমস্ত মন যেন বিষিয়ে আছে। গোড়ের পাড় থেকে একটা নালার মত কাটা খাল চলে গিয়েছে মাঠের দিকে। পচা কচুরিপানায় ভর্তি পুকুরটার দিকে একবার ফিরে তাকাল বিমলা। নালার দুর্গন্ধময় পাঁকের দিকে।

ধান কেটে নেওয়া ন্যাড়া মাঠের নিঃস্বতার মধ্যে দিয়ে হেঁটে চলে বিমলা। ধানের নাড়াগুলো পায়ে লাগে থেকে থেকে।

তাই আলপথে উঠে এল বিমলা। খানিকটা এগিয়ে গিয়ে হঠাৎ একটা মাঠের পুকুরের ধারে গিয়ে থমকে দাঁড়াল। তন্ময়তা ভেঙে গেল।

পুকুরপাড়ে বেশ খানিকটা জায়গা বাবলা কাঁটার বেড়া দিয়ে বেগুন আর ঝিঙে লাগিয়েছে। হলদে রঙের ঝিঙে ফুল ঘিরে ফড়িং উড়ছে। বেগুনের ক্ষেতে বেগুনি রঙের ফুল আর কচি কচি বেগুন ধরেছে।

এর আগে একদিন কমলার সঙ্গে এদিকে এসেছিল বিমলা। ঝিঙে ফুলগুলো কি সুন্দর

লেগেছিল। দু'বোনে হুটোপুটি করে ফড়িং ধরার চেষ্টা করেছিল। আজ কিন্তু খেতটুকুর দিকে তাকিয়ে বিমলা ফুল দেখতে পেল না, ফড়িং দেখতে পেল না, শুধু বাবলা কাঁটাগুলোই চোখে পড়ল।

অনেকক্ষণ সেদিকে তাকিয়ে রইল সে, তারপর আবার ধীরে ধীরে ফিরে চলল বাড়ির দিকে।

ইস্কুল-বাড়িটার কাছাকাছি আসতেই দেখলে, কে একজন এগিয়ে আসছে।

পদ্ম।

দ্রুত পায়ে পদ্ম কাছে এগিয়ে এল, চোরা চোখে এদিক-ওদিক তাকিয়ে অর্থপূর্ণ হাসি হাসলে পদ্ম। বললে, কোন্ দিক পানে গেছ্‌লে গো দিদি। তোমার নেগে একটা খপর এনেছি যে!

বলেই প্রভাকরের চিঠিটা বের করে বিমলার হাতে দিয়ে হাসি চাপল পদ্ম। তারপর যেমন এসেছিল তেমনি দ্রুত পায়ে চলে গেল।

বিমলা প্রথমটা বুঝতে পারেনি কার চিঠি, কে দিয়েছে।

তারপর চিঠিটা পড়ে যেন সারা শরীর জ্বলে উঠল তার। চিঠিটা ছিঁড়ল, আবার ভাঁজ করল, আবার...

চিঠির টুকরোগুলো হাওয়ায় উড়িয়ে দিল একে একে।

এর আগে টিয়ার নামে কখনও কোনও চিঠি আসেনি। কেউ কখনও চিঠি দেয়নি টিয়াকে।

গ্রামে ডাকপিওন আসে শুধু বুধবার আর শনিবার। কখনও-কখনও গ্রামের লোককে দেখতে পেলে তার হাতেই চিঠি বিলি করে দেয় জনপুরের পোস্টমাস্টার। বিটের দিন অবধি অপেক্ষা করতে হয় না।

চাটুজ্যেদের পশ্বে গিয়েছিল হংসর কোনও চিঠি আছে কিনা খোঁজ নিতে। অবনীমোহনের বাড়িতে থাকে হংস, ছেলে পড়ায় তার, আর চাকরি করে। ধানের দর উঠছে, ধান বেচে দেবে কিনা জানতে চেয়ে চিঠি দিয়েছে পশ্বে। তাই উত্তরের আশায় জনপুরে গিয়েছিল সে।

ফিরে এল টিয়ার নামে একখানা খামের চিঠি নিয়ে।

এসে হাঁক দিলে, টিয়া, তোর একখানা চিঠি আছে রে। বলে হাসল।

আর মোহনপুরের বউ ছুটে এল সেকথা শুনে। বললে, কে, পশ্বে ঠাকুরপো! কার চিঠি বললে?

—টিয়ার।

—টিয়ার? কিছুটা বিস্ময়ে, কিছুটা ভয়ে আবার প্রশ্ন করলে মোহনপুরের বউ। তারপর হাত বাড়িয়ে বললে, কই দাও।

টিয়া পাশেই দাঁড়িয়েছিল, ও বেচারীও ভয় পেয়ে গেল। তার নামে চিঠি? এতদিনের মধ্যে কই, কেউ তো চিঠি দেয়নি ওকে? তবে!

মোহনপুরের বউ চিঠিখানা নিয়ে দ্রুত পায়ে নিজের ঘরটিতে এসে ঢুকল। খামটা খুলে চিঠিটা পড়ল। আর সারাক্ষণ বুক দুরদুর করল টিয়ার।

চিঠি পড়তে পড়তে মুখে হাসি দেখা দিল মোহনপুরের বউয়ের। হাসিমুখে টিয়াকে বললে, তোর চিঠি।

মা'র মুখে হাসি দেখে আতঙ্ক দূর হল টিয়ার, কিন্তু বিস্ময় কাটেনি তখনও।

মোহনপুরের বউও যেন এতক্ষণে স্বস্তির নিঃশ্বাস ফেলে বাঁচল। চিঠিটা টিয়ার হাতে

দিয়ে মৃদু হেসে বললে, যাক্‌ বাবা, এখনও বুক টিপটিপ করছে। যা ভয় হয়েছিল।

মা'র কথাটা বুঝি টিয়ার মনেরই প্রতিধ্বনি। ভয় কি ওরই কম হয়েছিল!

টিয়ার চোখ এতক্ষণ চিঠির নীচে লেখা নামটা ছুঁয়ে আনন্দে অধীর হয়ে উঠেছে। রেণুদি—রেণুদির চিঠি!

মোহনপুরের বউ প্রশ্ন করলে, কি লিখেছে রে রেণু? আসবে লিখেছে?

আসলে মা যে আদ্যোপান্ত চিঠিটা পড়েনি, হরফগুলোর ওপর দিয়ে চোখ বুলিয়ে গেছে শুধু, আতঙ্কের বা আপত্তিকর কিছু আছে কিনা তারই খোঁজে—কি লিখেছে সেটুকুও ভালভাবে দেখেনি—টিয়া বুঝতে পারল।

ও চিঠিখানা নিয়েই ছুটে পালাল। মা'র ব্যাপার-স্যাপার দেখে, নিজের বুক দুরদুর করার কথা ভেবে ওর ভীষণ হাসি পাচ্ছে।

রান্নাঘরের পৈঠেতে পা ঝুলিয়ে বসে বার বার চিঠিটা পড়ল টিয়া। খুঁটিনাটি অনেক খবর লিখেছে রেণুদি, ফিরু কথা বলতে শিখেছে, কত নতুন নতুন কথা বলে, দাদার দোকান, রাঙাবৌদির অসুখ—অনেক অনেক কথা।

চিঠি পড়তে পড়তে মুহূর্তে টিয়ার মন চলে যায় দামুদাদার সেই ছোট্ট দু-কুঠরি ঘরখানায়, ফিরুর কথা মনে পড়ে, ফিরুর মুখখানা, রেণুদির সেই চোখ ছলছল দীর্ঘশ্বাস, টিকলিটা তোকেই দিলাম টিয়া, বিয়েতে হয়তো আসা হবে না!

নিজের বিয়ের খবরেও টিয়ার মন এতখানি খুশিতে ভরে ওঠেনি।

মাকে রান্নাঘরের দিকে আসতে দেখে টিয়া বললে, মা, বিয়ের বাজার করতে যাবে যখন বদ্দমানে, আমিও যাব তোমাদের সঙ্গে।

মা হেসে উঠল।—তুই যাবি না তো কে যাবে। তোকে নিয়ে যাব না, শেষে কি সারাজীবন গালাগালি খাব তোর কাছে। বলবি হয়তো, মা সব বাজে বাজে জিনিস দিয়েছে।

বলে হাসল মোহনপুরের বউ। বললে, আর তো দু-দশটা দিন, তারপর তো মা-বাপের দোষ দেখবি শুধু।

—দেখবে! আপত্তির সুরে বললে টিয়া। তারপর ধীরে ধীরে খিড়কির দরজা পার হয়ে পুকুরঘাটে ফেলে রাখা তালগাছের গুঁড়িটার উপর বসল জলে পা ডুবিয়ে।

কি সুন্দর ঠাণ্ডা ছায়া এখানটায়। রোদ উঠেছে, তাপ বেড়েছে রোদ্দুরের, কিন্তু বাঁশঝাড়ের ছায়ায় ভিজে আছে পুকুরের ঘাটটুকু। আর পুকুরের ঘোলা জলে ছায়া দুলছে, ফাঁকে ফাঁকে ফালি ফালি রোদ পড়েছে জলের ওপর। ঠিক উল্টো দিকের ঘাটে স্নান করতে নেমেছে বাউড়িপাড়ার ক'টা বউ, গুপ্তদের বড় বউ পাড়ে দাঁড়িয়ে গল্প করছে, কাঁখালে ঘড়া নিয়ে। টিপকলের জল আনতে যাচ্ছে বোধ হয়।

টিয়াকে দেখতে পেয়ে বাউড়িদের মেয়ে ক'টা কি যেন বলাবলি করে হাসল ওর দিকে তাকিয়ে। আর গুপ্তদের বড় বউ চিৎকার করে কি বললে। কিছু একটা রসিকতা হয়তো। টিয়া শুনতে পেল না, শুধু হাসল। কথাটা বুঝতে না পারলেও এটুকু হাবেভাবে প্রকাশ পেল, গুপ্তদের বড় বউ কিছু একটা ঠাট্টা করেছে।

টিয়া তার দিকে তাকিয়ে মৃদু হেসে কি একটা বলতে যাচ্ছিল, ওধারে রাস্তা দিয়ে গোপেন মোড়লকে যেতে দেখে গুপ্তবউ ঘোমটা টেনে মুখ ফিরিয়ে দাঁড়াল।

তারপর ধীরে ধীরে জল আনতে চলে গেল সে।

টিয়ার মনটা আজ ভীষণ খুশি-খুশি লাগছে। কারও সঙ্গে বসে বসে গল্প করতে ইচ্ছে হচ্ছে কেবল। টিয়া হঠাৎ ঘাট থেকে উঠে এসে রান্নাঘরের সামনে দাঁড়িয়ে বললে, মা, আসবার সময় একবার রেণুদিদের সঙ্গে দেখা করে আসব, কেমন?

বলেই শব্দ শুনে ফিরে তাকাল জ্যাঠাদের বাড়ির দিকে। আর সঙ্গে সঙ্গে চোখোচোখি হল বিমলার সঙ্গে। টিয়ার দিকে তীব্র একটা জ্বালাময় দৃষ্টি হেনেই পাঁচিলের আড়ালে ঢুকে পড়ল বিমলা।

আর টিয়া উদ্দেশ্যহীন চোখে সেদিকেই তাকিয়ে রইল। উচ্ছে গাছটা লতিয়ে লতিয়ে যেখানে পাঁচিল বেয়ে উঠেছে সেদিকে। একটা কি সুন্দর রঙিন প্রজাপতি পাখা মেলে বসে আছে। নড়ছে না।

মা দেখতে পেলেই সিঁদুর এনে ঠেকাতে চাইবে প্রজাপতিটার গায়ে।

টিয়ার ইচ্ছে হল মাকে ডেকে দেখায়। লজ্জায় বলতে পারল না।

## ছত্রিশ

বিয়ের দিন ঠিক হয়ে গেল। কিন্তু বিয়েটা না হওয়া পর্যন্ত স্বস্তি নেই গিরীনের মনে। কিছু কিছু বাজার সারা হয়েছে, গয়নাগাটি গড়াতে দেওয়া হয়েছে স্যাকরাবাড়িতে ; নগদ পণও দিয়ে আসা হয়েছে।

তবু মনটা খুঁতখুঁত করে। আগেকার দিন হলে এত দুশ্চিন্তা ছিল না, দু'জন সাক্ষীর সামনে টাকাটা দিলেই চলত। কোনও কারণে যদি বিয়ে ভেঙে যেত তো মামলা করেও টাকা আদায় করা যেত। এখন আর সে উপায় নেই। পণ দেওয়া-নেওয়া নিষিদ্ধ করে দেওয়া হয়েছে আইন করে। কিন্তু সে আইন শুধু আইনের কেতাবেই। কাজের কাজ কিছুই হল না, উপরন্তু টাকা মারা যাবার ভয়। পণের টাকা নিয়ে অস্বীকার করলে মামলা করার উপায়টুকুও রইল না।

গিরীনের দুশ্চিন্তা দেখে হাসল মোহনপুরের বউ। বললে, দেশসুদ্ধ লোক তো পণও দিচ্ছে বিয়েও হচ্ছে, তোমারই যত ভয়। তা ছাড়া বেয়াই লোক ভাল, ও মুখ দেখলেই বোঝা যায়।

গিরীন সান্ত্বনা পেল, কিংবা নিজেই নিজেকে সান্ত্বনা দেবার চেষ্টা করল। বললে, তা ঠিক, তা ছাড়া অমন ছেলে যার...

—হীরের টুকরো ছেলে। বলে তৃপ্তিতে হাসল মোহনপুরের বউ।

আর তা শুনে টিয়া মুখ ফেরাল। মা'র মুখ থেকে কথাটা শুনে যেন বুকের ভিতর বেশ খানিকটা গর্ব অনুভব করল সে।

গর্ব হবারই কথা। রেণুদি সেই প্রথম যেদিন প্রভাকরকে দেখিয়ে ঠাট্টা করেছিল, সেদিন এমন সৌভাগ্যের কথা কল্পনাও করতে পারেনি টিয়া।

বিয়ের দিন ঠিক হওয়ার পর থেকে তাই রেণুদির কথা মাঝে মাঝেই মনে পড়ে টিয়ার। বর্ধমানে বাজার করতে গিয়ে রেণুদিদের সঙ্গে দেখা করে আসার এত ইচ্ছে ছিল, কিন্তু পারেনি। তাড়াহুড়োর মধ্যে এ-দোকান ও-দোকান ঘুরতে ঘুরতে, গয়নাগাটির ডিজাইন পছন্দ করতে করতে কিভাবে যে সারাটা দিন কেটে গিয়েছিল!

রেণুদি আর রাঙাবৌদি আজ থাকলে দেখতে পেত মা কত বদলে গেছে। মা বদলেছে, না সে নিজেই! সত্যিই, এতদিন সে যে আছে, সংসারের এক প্রান্তে পড়ে থেকে মুখ বুজে কাজ করে, এ-সব যেন কারও চোখেই পড়ত না। শুধু মাঝে মাঝে বকুনি খেত টিয়া—শাসন আর শাসন। আর এখন সেই শাসনের গণ্ডি যেন ভেঙে গেছে। এখন সবকিছু তাকে ঘিরেই। তার পছন্দ-অপছন্দই যেন বড়। পুজোর সময় মনোমত একখানা শাড়ি চাইলেও বাবা ধমক দিত, আর এখন তাকে না জিগ্যেস করে এক পাও

ফ্ল্যাট।

মা দুঃখের হাসি হেসে বললে, বলে কি জানিস ? আমাদের ইচ্ছে হলে একটা ফ্ল্যাট নিতে পারি। লোভ দেখাবার জন্যে বললে, টাকাও পাবে। ফ্ল্যাটও পাবে।

দীপা শঙ্কিত হয়ে বলে উঠল, সে কি ! আমাদের এই এত বড় বাড়ি ছেড়ে একটা ঘুপচির মধ্যে ঢুকতে যাব কেন ? লোকে বলবে কি ?

সীমা স্কুলে পড়ে, এখনও ফ্রক পরে। ও চুপচাপ ছিল, হঠাৎ বললে, জানিস দিদি, ওরা নাকি নাকতলার দিকে চলে যাবে, জমি কিনে বাড়ি করবে। কি যেন ব্যবসা করবে, তার জন্যে টাকা চাই।

সবারই মুখ থমথম করছিল, দীপারও।

কমলেশ বললে, এমনিতে এত টাকাপয়সার অভাব, তার ওপর আবার মামলার খরচ লেগে গেল। দাদা অবশ্য একটা ইনজাংশন নিয়েছে।

দীপার খুব খারাপ লাগল।

ও বেশ খুশি খুশি মন নিয়ে এসেছিল। একটা দারুণ খবর ওদের জানিয়ে যাবে বলে। দিদি নীপাকেও আমেরিকায় একখানা চিঠি দিয়ে জানাবার ইচ্ছে হচ্ছিল। তার বদলে এই সব কথা শুনে একেবারে বিমর্ষ হয়ে পড়ল।

সুরঞ্জনরা ভাড়া বাড়িতে থাকে। ভাড়ার ফ্ল্যাটে। দিনরাত দুশ্চিন্তা। দু ছেলেই সোমনাথকে দোষ দেয়, বাবা কেন সময় থাকতে থাকতে, যখন সস্তাগণ্ডার বাজার ছিল, একটা বাড়ি করেনি।

আসলে কার যে কি অসুবিধে তা তো কেউ জানতে চায় না।

দীপা রেগে গিয়ে একদিন বলেছিল, বাবা ভুল করেছে মেনে নিলাম, তোমরাই এবার করে দেখিয়ে দাও না।

সুরঞ্জন চুপ করে গিয়েছিল। কোনও কথা বলেনি। আসলে ও যে অক্ষম তা দীপা জানে। জানে বলেই আঘাতটা দিয়েছিল।

সুরঞ্জন অনেকক্ষণ পরে বলেছিল, এখন তো চরচর করে দাম উঠে গেছে আড়াই লাখ তিন লাখ। বাবার সময়ে তো এত দাম ছিল না।

দীপা হেসে ফেলে বলেছিল, বিল্টুও তাই বলবে। বিল্টুর সময়ে হয়তো আড়াই লাখ তিন লাখকে টাকা বলেই মনে হবে না।

সুরঞ্জন তর্কে হেরে গিয়ে হেসে ফেলেছিল। বিল্টুকে কাছে টেনে নিয়ে বলেছিল, ওসব বিল্টু বড় হয়ে করবে। কি বল বিল্টু ?

তখন মনে হয়েছিল, একটা বাড়ি কিংবা একটা ফ্ল্যাট মানুষের একমাত্র আশ্রয়। মাথার ওপর ছাদ থাকলে আর কোনও চিন্তা থাকে না।

মার কাছে সব শুনে দীপার নিজেকেই কেমন নিরাশ্রয় লাগছিল।

অথচ এই বাড়িটার বিরুদ্ধে ছেলেবেলা থেকে ওদের কত অভিযোগ। বাবার, ঠাকুর্দার হুগলিতে কোথায় যেন একটা জমিদারি ছিল, দাদু তা কম বয়সেই বেচে। বাবা বলে, ঋণের দায়ে।

সত্যি মিথ্যে জানে না ও। কিন্তু ওরা সবাই বলত, এরকম একখানা বাড়ি করার কোনও অর্থই হয় না। প্রচুর ঝি-চাকর না থাকলে পরিষ্কার রাখা যায় না। দরজা জানালাগুলো পেল্লায় সাইজের, মেরামত চলে না, খুলতে বন্ধ করতে দম আটকে যায়। বেশির ভাগ জানালা তাই খোলাই হত না, এখন আর খোলা যায়ও না। একবার ছাদ সারাতে গিয়ে কয়েক হাজার টাকা বেরিয়ে গিয়েছিল।

বাড়িটার কোনও শ্রীছাঁদ নেই। শুধু বাইরে থেকে যারা দেখে তাদের তাক লেগে

যায়।

একবার মনে আছে ; প্রথম যখন স্কুলবাস এসে ওকে তুলে নিয়ে গেল। ওর ক্লাশের মেয়েরা চোখ বড় বড় করে বলেছিল, কি বিরাট বাড়ি রে তোদের ?

পরের দিন একজন জিগ্যেস করেছিল, হ্যাঁ রে, তোদের বাড়িতে নাচঘর আছে, নাচ হয় ?

শুধু একজন বলেছিল, পাইকপাড়ার রাজাদের বাড়ির কাছে তোদেরটা কিছুই নয়।

এই সব কথা শুনে একদিকে যেমন দীপার ভাল লাগত, তেমনি লজ্জাও করত। ভয় পেত, যদি কেউ ওদের বাড়িতে যেতে চায়, দেখতে চায। তখন তো ইঁট খসে পড়া দেয়াল, শ্যাওলা ধরা সিঁড়ি, পলেস্তারা খসে পড়া ঘর। চেয়ার টেবিলগুলোও ভাঙাচোরা, বহুকাল পালিশ পড়েনি, ধুলো জমে জমে চোরাবাজারের আসবাব হয়ে গেছে। খাট-পালঙ্ক এখনও ব্যবহার হয়, কিন্তু নকশাগুলো সব ভাঙা। ওরাই ছেলেবেলায় দুষ্টুমি করে ভেঙেছে। কি বোকা ছিল তখন, পালঙ্কের একটা নকশার মধ্যে একটা লাঠি ঢুকিয়ে দিয়ে একদিকে দাদা, অন্যদিকে ও চাড় দিতেই সেটা দু-টুকরো হয়ে ছিটকে পড়েছিল। আর বাবা দুজনকেই বেদম মেরেছিল। মনে পড়লে দীপার হাসি পায়, দুঃখও হয়। আহা, অত সুন্দর নকশাটা !

দীপার মনে হল এখন লাঠিটার একদিকে জ্যাঠামশাই, অন্যদিকে বাবা। এই বাড়িখানাই সেই নক্‌শা। কিংবা একদিকে জেঠতুতো দাদারা, অন্যদিকে দাদা, আর কমলেশ।

হয়তো বাবা তার অংশটাও শেষ পর্যন্ত বেচে দিতে বাধ্য হবে। দাদা ইনজাংশন নিয়েছে। তার মানেই কোর্টঘর। যা আছে তাও যাবে। জ্যাঠামশাইরা যদি ওদের অংশ বেচে দেয়, ওই সব বড় বড় সিন্ধি পাঞ্জাবি মাড়োয়ারিদের সঙ্গে মামলা লড়তে যাওয়া বৃথা। ওদের কত টাকা।

দীপা বিষণ্ণ হাসি হেসে বললে, জানো মা, আমার শ্বশুরবাড়ির সবাই ভাবে একটা বাড়ি বা ফ্ল্যাট যাদের আছে, তাদের কোনও দুশ্চিন্তা নেই। মানুষের একটা আশ্রয় থাকলে আর কিছু চাই না। আর আমাদের বাড়ি থেকেও…

সীমা ঠাট্টা করে বললে, 'আমাদের' কি রে ? হেসে উঠল। 'বল 'তোমাদের'।' মা, কমলেশ দুজনেই হাসল।

বিয়ের পর বাপের বাড়িকে 'আমাদের বাড়ি' বলার কথা নয়। দীপা এখন স্বামীর ঘরকেই নিজের ভাবে, ওরাই এখন আপন হয়ে উঠেছে, তবু এ বাড়ির সঙ্গেই যেন অন্তরের টান। এখানে এলেই মনে হয় বদ্ধঘরের বন্দি জীবন থেকে স্বাধীন মুক্ত আকাশে নিঃশ্বাস নিচ্ছে। এই বাড়ির তুলনায় শ্বশুরবাড়ির ফ্ল্যাটটা ছোট বলে নয়।

আসলে শৈশবের স্মৃতির সঙ্গে মনটা বাঁধা পড়ে আছে বলে।

আইনত আমাদের বাড়ি বলা যায়। হাসতে হাসতে সে-কথা দীপা মনে পড়িয়ে দিতে পারত। আজকাল পৈতৃক সম্পত্তিতে মেয়েদের সম্পূর্ণ অধিকার। অমলেশ কমলেশের মত ওরা ক-বোনও সমান অংশ দাবি করতে পারে। দীপা জানে ও তা করবে না। ওরা কেউই তা করবে না। দাদা আর কমলেশের এই তো অবস্থা। তবু রসিকতা করেও সে-কথা বলতে পারত দীপা। বলল না। কারণ মুখে উচ্চারণ করলেও ব্যাপারটা ওর নিজেরই কানে নোংরা লাগবে। তাছাড়া ও-কথা রসিকতা করে বললেও তার মধ্যে বাবার মৃত্যুর কথাটা এসে যায়। বাবার মৃত্যুর কথা ও ভাবতেও পারে না।

একদিন সুরঞ্জন ভবিষ্যৎ নিয়ে খুব দুশ্চিন্তা করছিল। দাদা যদি অন্যত্র চলে যায়, অন্য ফ্ল্যাটে। কিংবা নিজেই ফ্ল্যাট কেনে। তা হলে বাবা মাকে নিয়ে ও কি এই ফ্ল্যাটে থাকতে

পারবে। সংসার চালাতে ? তাছাড়া এই এত ভাড়া দিয়ে ! বাবা মারা গেলেই বা কি হবে ?

দীপা হেসে বলেছিল, এখন থেকে এত ভাবছ কেন, তখন কিছু একটা ব্যবস্থা হবেই।

সুরঞ্জন হেসে বলেছিল, তা ঠিক, কোথাও কিছু না পাই, তোমাদের বাড়ি তো রয়েছে। ওই বিশাল বাড়ি, দুখানা ঘর নিয়ে...

দীপা অবশ্য ভেবেছিল এটা নেহাতই রসিকতা। কিন্তু মনের কোথায় একটু খচ্ করে লেগেছিল।

ওই বাড়িখানা নিয়ে যারা বসে আছে তারা নিজেদের ভাবছে অভাবী মানুষ, কোনরকমে দিন কাটছে। একটা ছাদ সারাতে পারে না, দরজা জানালা মেরামত করাতে পারে না। এক মাসের মধ্যে দুটো বাল্‌ব খারাপ হলে, কিংবা জলের পাইপ বা কলের মুখ বদলাতে হলে মনমেজাজ খারাপ হয়ে যায় ওদের। অথচ সুরঞ্জন ভাবছে বিশাল বাড়ি, অনেক ঘর, হয়তো ভিতরে ভিতরে বাড়িটার দামও হিসেব করে ফেলেছে।

জ্যাঠামশাই যেমন হিসেব করছেন।

ওরা বাবার শোবার ঘরের মেঝেতে মাদুর বিছিয়ে বসে গল্প করছিল।

মা একদিন গল্প করে বলেছিল, যখন প্রথম এ-বাড়িতে বউ হয়ে এসেছিলাম, বারো বছর বয়েস, তখন রোজ দুপুরে গালিচা বিছিয়ে বসত সবাই, পানের বাটা...

আরও কত কি। এখন ভাবলেও হাসি পায়।

সেই শতচ্ছিন্ন গালিচাগুলো বহুকাল আগেই বেচে দিয়ে মা স্টেনলেস বাসন কিনেছিল।

দীপা হঠাৎ বললে, জ্যাঠামশাই ভাবছেন বাড়িটা বেচে দিলে বড়লোক হয়ে যাবেন। কিন্তু লাভ হবে শুধু অনেক দূরে, শহরতলিতে ছোট্ট একটা বাড়ি। দেখে নিয়ো।

বিল্টু অনেকক্ষণ ধরে উসখুস করছিল। এই সব সাংসারিক কথাবার্তা, ঘরবাড়ির কথায় ও বিরক্ত হচ্ছিল। কিংবা ওর দিকে যথেষ্ট মনোযোগ দেওয়া হচ্ছে না বলে।

বিল্টু হঠাৎ বললে, দিদা, লুচি করবে না ?

সকলে হেসে উঠল।

ওর দোষ নেই। দীপা যখনই এর আগে এ-ভাবে এসেছে, দুপুর কাটিয়ে সন্ধের সময় যাবার আগে মা ওকে লুচি ভেজে জলখাবার খাইয়ে ছেড়েছে। আদর করে বিল্টুকে খাইয়েছে।

মা উঠে পড়ল। পিছনে পিছনে বিল্টু। ও রান্নাঘরে গিয়ে লুচি ভাজা দেখবে।

নিজেদের বাড়িতে এ-সব দেখার উপায় নেই। সেখানে রান্নার লোক আছে, অরুণা কিংবা দীপা রান্নাঘরে বড় একটা ঢোকেও না। এক ঠাকুমার যখন বাতের ব্যথা থাকে না, শরীর ভাল থাকে, তখন তিনি মাঝে মাঝে যান। কিন্তু বিল্টু সে-সময়েও রান্নাঘরে ঢুকতে পায় না, গ্যাসে রান্না হয় বলে। সকলেরই ভয় কখন গিয়ে বিল্টু সিলিণ্ডারের চাবিতে হাত দেবে। এখানে ওসব ঝামেলা নেই। উনোনে রান্না হয়। ঘুঁটে, কয়লা, কেরোসিন।

দীপা প্রথমবার এসে বলেছিল, মা, ওদের ওখানে সব গ্যাসে রান্না হয়।

মার মুখে খুশি উপচে উঠেছিল। মেয়েরা ভাল থাকবে, সুখে থাকবে, এর চেয়ে বড় আনন্দ আর কি আছে।

দীপা তাই খবরটা জানাবে বলে এসেছিল। এরকম একটা খবর শুনে বাবা-মা ভাইবোন সকলেই খুব খুশি হবে। ও জানে। এখানে ঈর্ষা নেই, প্রতিযোগিতা নেই। দীপাদের যে কোনও ভাল খবর, সুরঞ্জনের উন্নতি, কিংবা সোমনাথের কোনও সম্মানে এরা সবাই আনন্দ পায়। কারণ সমস্ত কিছু তো দীপাকে ঘিরেই।

এত যে বাড়ি নিয়ে নিজেদের সমস্যা, তবু নীপা সেখানে ফ্ল্যাট কিনেছে শুনে সবারই কি আনন্দ।

শেষ অবধি না বলে পারল না দীপা। চলে আসার আগে বলেই ফেলল।

—বাবা, আমাদের বাড়িতে প্রেসিডেন্ট আসবেন।

এবার আর 'আমাদের বাড়ি' বলতে ভুল হল না।

অবিনাশ দীপার মুখের দিকে তাকিয়ে রইলেন। বুঝতেই পারলেন না।

কমলেশ বললে, কি বলছিস ? প্রেসিডেন্ট ?

দীপা হাসল। —হ্যাঁ, সত্যি। শ্বশুরের খুব বন্ধু ছিলেন তো।

আরও অনেক কথা বলে গেল দীপা। একটু বাড়িয়ে বাড়িয়ে। ওটুকু ওর স্বভাব।

এমনভাবে বলল, যেন সবারই মনে হবে প্রেসিডেন্টের সঙ্গে ওর শ্বশুরের নিত্যদিন দেখা হয়, কিংবা চিঠি লেখালিখি। খুব বন্ধু।

অবিনাশ শুধু বললে, বলিস কি রে ! কই শুনিনি তো কখনও, এতবার গিয়েছি কখনও বলেনওনি।

দীপা হাসল। বললে, চাপা স্বভাব। কোনও কথাই তো বলেন না। আমরাই কি জানতাম নাকি।

অবিনাশ হাসলেন, তা ঠিক। নিজের সম্পর্কে কিছু বলেন না, কোনও অহঙ্কার নেই। এত বড় চাকরি করতেন, দেখে বোঝাই যায় না।

দীপা হেসে বললে, কিন্তু খুব একগুঁয়ে। একটি পয়সা ছেলেদের কাছে নেবেন না, সব খরচ নিজের। সব কাজ নিজে নিজে করবেন।

শুধু অমলেশ হেসে উঠে বললে, তোদের কত সুবিধে রে। প্রেসিডেন্টের সঙ্গে আলাপ, ভাবা যায়।

সন্ধে হতে না হতেই দীপা ফিরে এল। দীপা আর বিল্টু। বেশ ক্লান্ত দীপা। দুপুরে একবার গড়িয়ে নেওয়া অভ্যাস ওর। আজ আর সেটুকু হয়ে ওঠেনি। তার ওপর এতখানি রাস্তা ভিড়ের বাসে যাওয়া-আসা রীতিমত কষ্টকর।

ফিরে দেখল সুরঞ্জন আগেই এসে গেছে।

চোখোচোখি হতেই সুরঞ্জন হাসল। হাসিটা দেখেই বুঝল, অনেকক্ষণ থেকে ওর জন্যে অপেক্ষা করছে। দীপা বেশ বুঝতে পারল, রাগ পড়ে গেছে। এখন আবার স্বাভাবিক সম্পর্কে ফিরে আসার চেষ্টা। কদিন আর কথা বন্ধ করে থাকবে। তাছাড়া গতকাল তো ও নিজেই সুযোগ করে দিয়েছিল।

দীপা সুরঞ্জনের দিকে তাকিয়ে বলল, হাসছ যে !

—না, দেখছি। বাপের বাড়ির আদর খেয়ে এলে মুখচোখ কেমন হয় দেখছি।

দীপাও হেসে ফেলল।

আসলে দুর্ভাবনা চেপে রাখার জন্যে। দুর্ভাবনা বাবা-মার কথা ভেবে। এই বৃদ্ধ বয়সে বাড়ি নিয়ে দুশ্চিন্তা। জ্যাঠামশাইদের সঙ্গে শরিকি বিরোধ। তার ওপর ওই টাকাওয়ালা ধনী মাড়োয়ারি না সিন্ধি ব্যবসাদারের লোভ। কিনে নিয়ে ওই পুরনো বাড়িটা ভেঙে ফেলে বিশাল বারো তলা বাড়ি উঠছে। ফ্ল্যাট বাড়ি।

দীপার কাছে এর চেয়ে বড় অপমান যেন আর নেই। বাড়ি নয়,একটা বংশ যেন নিশ্চিহ্ন হয়ে যাবে। ওদের আর গর্ব করার মত কিছুই থাকবে না।

সুরঞ্জনদের চোখে ওরা ছোট হয়ে যাবে। সুরঞ্জনদের তবু গর্ব করার মত অনেক কিছু আছে। বড় চাকরি করতেন সোমনাথ, সুরঞ্জনের দাদাও করেন। তার ওপর 'প্রেসিডেন্ট আসবেন'। একটা সম্মানের ছাদ আছে, মর্যাদার ছাদ আছে ওদের।

সেজন্যেই দুঃসংবাদটা চেপে রাখতে হবে। যতদিন পারা যায়। হয়তো শেষ অবধি বাড়িটা বিক্রি করতে হবে না। কি দরকার আগে থেকে বলে।

দীপা কাপড় বদলাতে চলে গেল।

ফিরে আসতেই সুরঞ্জন বললে, কে এসেছে দেখবে যাও বাবার ঘরে।

—কে ? দীপা সপ্রশ্ন চোখে তাকাল।

আর সুরঞ্জন বললে, ছোটকুপিসি আর পিসেমশাই। বলে অট্টহাসে হেসে উঠল।

—হাসছ কেন ? দীপা জিগ্যেস করল।

সুরঞ্জন কোনও উত্তর দিল না। দীপা তো জানে না, সুরঞ্জন গতকাল গিয়ে শুনিয়ে এসেছে।

ও নিজের মনেই হাসছিল।

দীপা ভাবল, পিসেমশাই তো আসেন না। কেমন একটা বড়লোক বড়লোক ভাব। নিজেকে খুব বুদ্ধিমান মনে করেন। কথায় কথায় উপদেশ দেন।

হয়তো সেজন্যেই সুরঞ্জন হাসছে।

সুরঞ্জন তো হাসবেই। ও যে এই বয়েসেই পৃথিবীটাকে বাঁকা চোখে দেখতে শুরু করেছে। কারও ওপর কোনও শ্রদ্ধা নেই, মানুষের মধ্যে কোথাও কিছু ভাল আছে ও যেন বিশ্বাস করতেই রাজি নয়।

সকলেই অনুযোগ করে, একালের মানুষ সিনিক হয়ে উঠছে।

যেন অপরাধ তাদেরই। কেন সিনিক হয়ে উঠছে, কেউ খোঁজ নেয় না।

সুরঞ্জন নিজের মনেই যেন বললে, বাবা হয়তো রেগে যাবে, খবরটা ফাঁস করে দিয়েছি বলে। একটু থেমে বললে, আর মজা দেখো, পিসেমশাই এমনিতে আসে না কোনদিন. টাকা করেছে বাড়ি করেছে তাই ভীষণ বিজি, সময় হয় না। আর আজ সঙ্গে সঙ্গে ছুটে এসেছে।

হাসতে হাসতে বললে, কি তাল আছে কে জানে।

গুরুকে নিয়ে এসে পাশে দাঁড় করিয়ে ক্লিক ক্লিক, ফ্ল্যাশ বাল্‌বে একটা ছবি ? নাকি নিজেই সেদিন এসে পাশে দাঁড়িয়ে ছবি তোলাবে, বিরাট সাইজে এনলার্জ করিয়ে সোনালি ফ্রেমে বাঁধিয়ে রাখবে, নিজের বসার ঘরে টাঙাবে ? সঙ্গে সঙ্গে সকলের চোখে লোকটার হাইট দু-ফুট বেড়ে যাবে।

দীপা অস্বস্তির সঙ্গে বললে, আত্মীয়স্বজন কি সেজন্যেই আসে নাকি ? একটা ভাল খবর শুনেছেন, খুশি হয়েছেন, তাই।

দীপার অস্বস্তি লাগছিল সুরঞ্জনের কথা শুনে। বাপের বাড়িতে গিয়েও তো খবরটা দিয়ে এসেছে। ওরা শুনে সবাই খুব খুশি হয়েছে।

দাদা অমলেশ ছিল না। ফিরে এসে শুনবে।

তারপর একদিন বাবা কিংবা দাদা এসে পড়তে পারে। ওরা তো কোনও স্বার্থের জন্যে আসবে না। শুনে খুশি হয়েছে বলেই আসবে।

অথচ সুরঞ্জন, কিংবা অন্য সকলে, হয়তো সুরঞ্জনের মতই ভেবে বসবে. কোনও উদ্দেশ্য আছে।

দীপার তা হলে ভীষণ, ভীষণ খারাপ লাগবে।

সুরঞ্জন কি যেন ভাবছিল। হঠাৎ বললে, অবশ্য তা নাও হতে পারে।

মনে মনে ভাবল, হয়তো পিসেমশাইয়ের চোখে বাবা এতদিনে একজন মানুষ হয়ে উঠেছেন। কারণ প্রেসিডেণ্ট তাঁর সঙ্গে দেখা করতে আসবেন।

॥ পাঁচ ॥

কয়েকটা দিন, কয়েকটা সপ্তাহ চাপা উত্তেজনার মধ্যে কেটে গিয়েছিল।

সকলের সব কাজের ফাঁকে ফাঁকে এই একটা কথাই উঁকি দিত, কবে আসবেন?

কবে আসবেন, কেউ জানে না। আসবেন কিনা, তাও না। তবু সকলেই আশায় আশায় থাকত। যেন তিনি এলেই সব দৈন্য এবং হীনতা মুছে যাবে।

তারপর অপেক্ষা করতে করতে সকলেই ভুলে গেল।

সোমনাথ অনেক আগেই ভুলে গিয়েছিলেন। প্রথমদিন রামেশ্বরের কাছে শুনে একটু ভাল লেগেছিল, খুশি হয়েছিলেন, কিন্তু তার চেয়ে বেশি কিছু নয়।

একদিন রামেশ্বর এসেছিল, রামেশ্বরের সঙ্গেই বিকেলের দিকে বেরিয়ে গিয়েছিলেন। সকলে ভেবেছিল বেড়াতে গেছেন। কাছেই কোথাও।

ফিরে এলেন সন্ধের অনেক পরে। একাই।

স্ত্রী সারদাকে বললেন, রামেশ্বরকে বাসে তুলে দিয়ে এলাম। অনেক দূরে থাকে, সেই শিবপুরে, ওর পৌঁছতে বোধহয় অনেক রাত হবে।

তারপর ধীরে ধীরে বললেন, চোখ দেখিয়ে এলাম।

সোমনাথের বেশ খারাপ লাগছিল।

উনি যে এ-সংসারে রামেশ্বরের মতই একা হয়ে গেছেন তা কাউকে প্রকাশ করে বলেন না। কারও বিরুদ্ধে ওঁর কোনও অভিযোগ নেই। রামেশ্বরের তো নিত্যদিন ছেলেদের বিরুদ্ধে অভিযোগ। সকলের বিরুদ্ধে। ওর যে খুব অশান্তির মধ্যে দিন কাটে তা জানতে আর কারও বাকি নেই।

শুনে সকলেই হাসাহাসি করে, অরুণা এবং দীপাও। সোমনাথ মাঝে মাঝে সান্ত্বনা দেবার চেষ্টা করে এসেছেন।

কিন্তু আজ বোধহয় ধরা পড়ে গেলেন।

না, ধরা পড়ে যাওয়ার কি আছে। আসলে সেই দাঁতের ডাক্তারের মত রামেশ্বরও হয়তো ভুল বুঝবে।

সোমনাথের মনে পড়ল, সুরঞ্জন একদিন বলেছিল, চোখের ডাক্তারের কাছে নিয়ে যাবে। উনি নিজেই আর বলেননি তাকে।

রামেশ্বর আসতেই সোমনাথ জিগ্যেস করেছিলেন, কাকে চোখ দেখাই বলো তো? আমাদের সেই ভাদুড়ি তো মারা গেছেন অনেককাল।

রামেশ্বর সঙ্গে সঙ্গে বলেছে, খুব ভাল ডাক্তার আছে, চলো চলো, আজই নিয়ে যাচ্ছি।

সোমনাথ ভাবলেন, মন্দ কি। গাফিলতি করে করে এখন আর খবরের কাগজটা ভাল করে পড়তেই পারেন না। মাথা ধরে।

বললেন, তাই চলো।

গেলেন: ভদ্রলোক খুব যত্ন করে দেখলেন। বেশ বোঝা গেল রামেশ্বরের খুবই পরিচিত।

কিন্তু রামেশ্বরের যদি কোনও কাণ্ডজ্ঞান থাকে।

ওই চোখের ডাক্তারের কাছেও সব গল্প করেছে।

বলে বসল, সেই যে বলেছিলাম, প্রেসিডেন্টের সঙ্গে দেখা করার কথা। মনে আছে?

ডাক্তার সেন অবহেলার হাসি হেসে বললেন, হ্যাঁ, হ্যাঁ, সব মনে আছে।

রামেশ্বর বললে, এই ইনি, এঁর কথাই বলেছিলাম আপনাকে। প্রেসিডেন্ট দেখা করতে

আসবেন এঁর সঙ্গে।

সোমনাথের তখন মাটিতে মিশে যেতে ইচ্ছে হচ্ছে। ছি ছি, এসব কথা কি বাইরের লোককে শোনাতে আছে ?

ছোট হয়ে যেতে হয়।

তবু সোমনাথ নিরুপায় ভাবে হাসলেন।

টাকা দিতে গেলেন। ডাক্তার সেন নিলেন না। সেজন্যে ওঁর আরও খারাপ লাগল। যেন রামেশ্বরের বন্ধু বলেই নিচ্ছেন না।

সোমনাথের কেমন একটা সন্দেহ হল, রামেশ্বরকে ডাক্তার রীতিমত অভাবী মানুষ বলে মনে করেছেন। হয়তো ওঁর কাছেও নিজের দুঃখের কথা সব বলেছে।

সোমনাথকেও তাই ভাবল নাকি ? হয়তো ভেবেছে, রামেশ্বর ওইসব প্রেসিডেন্টের গল্প বানিয়ে বানিয়ে বলছে দারিদ্র্য চাপা দেওয়ার জন্যে।

সোমনাথের সারা মন বিস্বাদ হয়ে গেল।

বেরিয়ে এসে বললেন, তোমার কোনদিন কাণ্ডজ্ঞান হবে না রামেশ্বর।

—কেন কেন ? কি করলাম ?

—তুমি ওইসব প্রেসিডেন্টের গল্প করতে গেছ ওঁর কাছে ?

রামেশ্বর হাসল।

—কেন করব না।

রামেশ্বরকে বোঝানো যাবে না। সোমনাথ আর কোনও কথা বললেন না।

কাকে বোঝাবেন ?

কি অস্বস্তির মধ্যে যে দিনগুলো কাটছিল।

একদিন মঞ্জুশ্রীর দুই কলেজের বন্ধু এসে হাজির। বেশ স্মার্ট চটপটে দুটি মেয়ে।

মঞ্জু এসে বললে, দাদু, তোমাকে দেখতে এসেছে এরা, আমার বন্ধু।

মেয়ে দুটি এসে চুপচাপ দাঁড়াল। প্রণাম করল। সোমনাথ দু-চারটে কথা বললেন। তারপর ওরা হাসতে হাসতে চলে গেল।

সোমনাথ প্রথমটা বুঝতে পারেননি। ভেবেছেন এমনি বেড়াতে এসেছে, তাই বন্ধুর দাদুকে দেখতে চাওয়া।

মেয়ে দুটি চলে যাওয়ার পর অরুণা এসে বলে গেল, কেন এসেছিল। —ওর কাণ্ড, গিয়ে গল্প করেছে, সেই রামেশ্বরবাবুর কথা।

সোমনাথ সঙ্গে সঙ্গে একটা লজ্জা আর অস্বস্তির মধ্যে পড়েছেন।

এইভাবেই চলছিল।

একদিন ছোট শালি এসে হাজির। বছর কয়েক হল বিধবা হয়েছে। ছোট ছেলেটা বেকার। বহুদিন ধরে তার চাকরির জন্যে নিরঞ্জনকে বলছে। এসে প্রায়ই বলে।

মুখের ওপর নিরঞ্জন তাকে কিছু বলতে পারে না। হাজার হোক তার মাসি।

এসে মাঝে মাঝে রাগ দেখায় তার মার কাছে, সোমনাথের কাছে। —ছোটমাসি তো আমার জীবন দুর্বিষহ করে দিল। ওই ওর ছেলের চাকরি করে দিতে হবে। চাকরি যেন হাতের মোয়া।

সারদা ধীরে ধীরে বলেছেন, পারলে করে দে না। বেচারী আর কার কাছেই বা যাবে বল।

নিরঞ্জন হয়তো কারও চাকরি করে দিতে পারে না। পারবে না বলেই অক্ষমতার রাগে দপ্ করে জ্বলে ওঠে।

মার কথা শুনে আরও রেগে গিয়ে বলেছে, চাকরি করে দে বললেই চাকরি হয় না, কি

যোগ্যতা আছে ওর ?

সোমনাথ অনেকক্ষণ সহ্য করেছেন। তারপর কড়া ভাবেই বলেছেন, তুই তো বলে দিলেই পারিস যে পারবি না। যার চাকরি নেই সে তো আসবেই। তার কি দোষ।

নিরঞ্জন রাগে গজগজ করতে করতে চলে গেছে। আসলে ও যে পারবে না, সে-কথা বলতেও যেন লজ্জা। অকারণ ওই তো আশা দিয়ে দিয়ে ঘুরিয়েছে।

সোমনাথ স্পষ্ট কথার মানুষ। অক্ষমতার কথা কখনও লুকোননি। মিথ্যে আশা দেননি কাউকে। আবার যখন যেটুকু পেরেছেন করতে চেষ্টা করেছেন।

রিটায়ার করার পর থেকে বেঁচে গেছেন। এখন আর কেউ আসে না, অস্বস্তিতে ফেলে না। সকলেই জেনে গেছে এখন ওঁর কোনও ক্ষমতা নেই।

অনেক কাল ওঁর কাছে কেউ কোনও প্রার্থনা নিয়ে আসেনি।

এখন উনি সকলের কাছে একজন অক্ষম মানুষ।

তাই চমকে উঠেছিলেন।

—আমি ? হেসে ফেলে বলেছিলেন, শেষে আমাকে ধরলে ?

সত্তর বছরের বৃদ্ধ মুখে অবাক হওয়ার হাসি ফুটে উঠল।

ছোট শালির দু-হাতের মুঠো থেকে শিরা ওঠা হাতখানা ছাড়িয়ে নিলেন।

সেবার নিরঞ্জন রাগারাগি করার পর বহুদিন আসেনি। সন্দেহ হয়েছিল নিরঞ্জন হয়তো রূঢ়ভাবে কিছু বলেছে, সেজন্যেই আর আসে না।

কিন্তু এবার হঠাৎ এতদিন পরে এসে একেবারে সোমনাথের কাছে সে দরবার করবে ভাবতে পারেননি।

—জামাইবাবু, আপনি পারেন। আপনার একটা মুখের কথাতেই হয়ে যাবে !

এমন উদ্ভট কথা শুনে না হেসে কি করবেন।

শব্দ করে হেসে উঠেছেন। —তুমি কি পাগল হলে নাকি ?

—করে দেবেন না তাই বলুন। অভিমান দেখা দিল তার মুখে।

তারপর একটু থেমে বললে, আমি সব খবর রাখি, আপনি একটা চিঠি লিখে দিলেই হয়ে যাবে।

সোমনাথ তখন বুঝতেই পারছেন না। কাকে চিঠি লিখে দেবেন ?

—আপনার সঙ্গে দেখা করতে আসবেন, তখন যদি একটু বলে দেন, তা হলেই…উনি একটা চিঠি দিলেই…

সোমনাথ অট্টহাসে হেসে উঠেছেন তার কথা শুনে।

কিন্তু ভীষণ খারাপ লেগেছে।

রামেশ্বর সেই প্রথম যেদিন এসে সবিস্তারে বর্ণনা করেছিল, কি ভাবে প্রেসিডেন্টের সঙ্গে দেখা করেছে, কি কথা হয়েছে, তখন বলতে বলতে ওর সারা মুখ আনন্দে উদ্ভাসিত হয়ে উঠেছিল। বলেছিল, এটা তো একটা রীতিমত সম্মান, কি বলো, আমাদের মত চুনোপুঁটির পক্ষে দেখা করতে পাওয়া। তার ওপর তিনি আবার আমাদের মনে রেখেছেন।

সব সময়ে বিষাদে ক্লিষ্ট রামেশ্বরের মুখে সেদিনই চরম আনন্দের হাসি দেখেছিলেন সোমনাথ।

রামেশ্বর বলেছিল, বাড়িতে অশান্তি, জীবনটা ভাই কিরকম এলোমেলো ভাবে কেটে গেল। কিছুই তো হল না। তবু দেখো, এটা তো একটা বড় পুরস্কার !

সোমনাথ সায় দিয়েছিলেন, তা তো বটেই। দেখে ভাল লেগেছিল, যে এই মানুষটা জীবনে অন্তত একবার নিজেকে মূল্যবান মনে করতে পারছে। জীবনে অন্তত একবার

সত্যি খুশি হয়েছে।

অন্য কেউ শুনলে হয়তো শুধুই হাসবে। যে-ভাবে সেই চোখের ডাক্তার হেসেছিলেন। কেমন একটা চাপা হাসি। যার মধ্যে সোমনাথ অবিশ্বাস দেখতে পেয়েছিলেন।

এক ধরনের লোক আছে না, যারা জীবনে কিছুই করতে পারল না, পারল না বলেই, কেবল বড় বড় লোকের কথা বলে, যেন কত আলাপ আছে।

এরকম লোকদের দেখে সোমনাথ নিজেও একসময় হেসেছে।

কিন্তু, এই একটা তুচ্ছ ব্যাপার যে সকলের কাছে এভাবে দামি হয়ে উঠবে, ভাবতেই পারেননি।

অল্প বয়সের কয়েকটা দিন আবার মূল্য ফিরে পেয়েছে, স্মৃতির মধ্যে ডুবতে পেরেছেন, এটুকুই সান্ত্বনা ছিল। পুরো জীবনটা তাহলে অর্থহীন নয়।

রামেশ্বর বলেছে, পুরস্কার। সোমনাথ অতটা ভাবেননি।

তবু ভাল লেগেছে শুনতে, 'তুমিই তো স্টার্টিং পয়েন্ট, উনি বলছিলেন।'

এ যেন একটা বিশেষ মর্যাদা। একটা সম্মান।

কিন্তু এ-সবের বোধহয় এখন আর সত্যি কোনও দাম নেই।

লোকে সমস্ত জিনিসকে যাচাই করতে শিখেছে শুধু টাকা-পয়সার হিসেবে।

নিরঞ্জন একদিন বলেছিল, কবে আসছেন জানতে পারলে বোলো, আমাদের সি সি-কে নিমন্ত্রণ করব।

শুনে বোকার মত ছেলের মুখের দিকে তাকিয়েছিলেন সোমনাথ।

ছোটশালির দিকে তাকিয়ে রইলেন নির্বোধের দৃষ্টিতে।

—আপনার সঙ্গে তো দেখা করতে আসবেন, তখন···উনি একটা চিঠি দিলেই···

ছোটকু আর প্রিয়তোষ এসেছিল হঠাৎ। প্রথমে বুঝতেই পারেননি কেন।

তারপর প্রিয়তোষ বলেছিল, আমাকে খবর দেবেন যেন, আসব।

কেন আসবে? কেন আসতে চায়। এমনিতে কোনদিন তো এ-বাড়ির ছায়া মাড়াতে চাইত না। বিজয়ার প্রণাম করতে আসত ছোটকু একাই, প্রিয়তোষের সময় হয় না, ও ব্যস্ত মানুষ।

সেই ব্যস্ত মানুষটাও ছুটে এসেছিল।

সোমনাথ কিছুই বুঝতে পারেন না। সমস্ত কেমন যেন বদলে গেছে।

এ যুগের মানুষ সব কিছু শুধু ব্যবহার করে। আলাপ, পরিচয়, সম্মান, পুরস্কার। সেটা ব্যবহার করে কিছু আদায় করা যায় কিনা।

শুধু নিজের মূল্যে কোনও জিনিসই যেন মূল্যবান নয়।

সমস্ত মন বিস্বাদ হয়ে গিয়েছিল সোমনাথের। তারপর একসময় ভুলে গিয়েছিলেন।

লোডশেডিংয়ের দুপুর, গরমে সোমনাথের ঘুম ভেঙে গিয়েছিল। তবু বিছানায় পড়েছিলেন। পাশ থেকে হাতপাখাটা তুলে নিয়ে নিজেকে বাতাস করলেন কয়েকবার।

ঘুমন্ত সারদার দিকে চোখ গেল। অকাতরে ঘুমোচ্ছে।

হাতপাখাটা নিয়ে বার কয়েক স্ত্রীর দিকে বাতাস করলেন। তারপর পাখাটা এমন ভাবে নাড়তে শুরু করলেন যাতে স্ত্রীও হাওয়া পায়।

বাকি জীবনটা এই রকমই। সোমনাথ জানেন। একা। সারাজীবনই তো একা ছিলেন। এখনও একা। স্ত্রী পাশে থাকতেও।

সারাজীবন ধরে বোধহয় এই একাকিত্বের অভিমানই বয়ে চলেছেন।

চশমাটা একদিন একা একা গিয়েই নিয়ে এসেছিলেন।

আঃ, আমি তো বললাম নিয়ে যাব, তুমি আবার নিজে নিজেই গিয়েছিলে! নতুন চশমা দেখে সুরঞ্জন বলেছিল।

সোমনাথ কোনও জবাব দেননি।

এখন আর ওঁর কোনও কিছুতেই কিছু যায় আসে না।

আগে ভয় পেতেন, ছেলেরা দূরে সরে যাবে। এক ছাদের তলায় থাকবে না। এখন তাও নেই।

ছাদ কি আর মানুষকে এক করতে পারে।

দীপার বাবা একদিন এসেছিলেন। ওঁদের পাইকপাড়ার বাড়ি নিয়ে নাকি কি-সব গণ্ডগোল। শরিকি ঝামেলা।

হঠাৎ সোমনাথ সচকিত হয়ে উঠলেন। কে যেন কড়া নাড়ছে। কান পেতে শুনলেন, হ্যাঁ ঠিকই তো।

সিলিং ফ্যানটার দিকে তাকালেন, অকারণেই। লোডশেডিং।

উঠলেন বিছানা থেকে। যাচ্ছি রে, যাচ্ছি।

ভেবেছিলেন বেলু বোধহয়। এ-সময় স্কুল থেকে ফেরে।

না। বেলু নয়। রামেশ্বর।

দরজা খুলে দেখলেন। ও তুমি? আমি ভাবছিলাম ছোট নাতনীটা ফিরল বুঝি।

বসার ঘরের পর্দা সরিয়ে বললেন, কারেন্ট নেই।'

রামেশ্বর হাসল।—হাতপাখার যুগে ফিরে যেতে পেলেও তো শান্তি ছিল। তখন আলো ছিল না, পাখা ছিল না, কিন্তু আরও অনেক কিছু ছিল। কি বলো।

রামেশ্বরের হাতে একখানা খবরের কাগজ।

সেটা পাশে রেখে রামেশ্বর বসল।

সোমনাথও বসলেন জানালাগুলো খুলে দিয়ে। আলো আসুক।

রামেশ্বর বললে, দেখেছ?

—কি? সোমনাথ বুঝতে পারলেন না।

রামেশ্বরের মুখ হেসে উঠল। —এই দ্যাখো।

কাগজখানা মেলে ধরলেন। লাল দাগ দেওয়া।

উচ্ছ্বসিত হয়ে বলে উঠল, আসছেন, আসছেন। কলকাতায়।

রামেশ্বর কাগজখানা এগিয়ে দিল।

সোমনাথ পড়লেন। মনে পড়ল। ও হ্যাঁ, পড়েছি। পড়েছিলেন। কিন্তু কোথাও কোনও দাগ কাটেনি। খেয়ালও করেননি।

আসলে উনি সমস্ত ব্যাপারটা ভুলেই গিয়েছিলেন।

রামেশ্বর বললে, আমি তো কাগজ পড়েই সকাল থেকে ভাবছি কখন আসব। আশ্চর্য, তুমি লক্ষই করোনি?

রামেশ্বরের কথায় সোমনাথ কোনও স্বাদ পেলেন না।

—ঠিক আসবেন, তুমি দেখে নিয়ো। উনি এক কথার মানুষ।

সোমনাথ বিহ্বল হাসি হাসলেন।

তারপর বললেন, রামেশ্বর, তুমি পাগল হয়ে গেছ।

রামেশ্বর রেগে গেল। পাগল আমি হইনি, তুমি হয়েছ।

সোমনাথ উঠলেন।

এখন ঘুম থেকে উঠে এক কাপ চা চাই। আর কিছু নয়।

রামেশ্বর ঘামছে দরদর করে। সিলিং ফ্যানটার দিকে তাকাল।
—একটু জল আনতে বলো। চা পরে।
তারপর নিজের মনেই বললে, দেশটার কি যে হাল হল। এরা কিছুই ম্যানেজ করতে পারছে না।
সোমনাথ বেরিয়ে যাচ্ছিলেন। দাঁড়িয়ে পড়লেন। হাসতে হাসতে বললেন, আমাদের মতই। একটা ছোট্ট পরিবার, ভেবে দেখো, যে-ভাবে গড়তে চেয়েছিলাম···
কথা শেষ করলেন না। বেরিয়ে গেলেন।
এ-সময় বাড়ির কাজের লোক, রান্নার লোক বেরিয়ে যায়। কেউ নেই। একমাত্র অরুণা আর দীপাই ভরসা।
লম্বা বারান্দার এপ্রান্ত থেকে ওপ্রান্ত অবধি পায়চারি করলেন। কারও সাড়াশব্দ পাচ্ছেন না। কাউকে ডাকতেও সঙ্কোচ।
একবার রান্নাঘরে গিয়ে উঁকি দিলেন। নিজেই চা বানিয়ে নিতে পারবেন কিনা ভাবলেন।
এক একদিন, বাতের ব্যথা না থাকলে, সারদা করে দেয়। কিন্তু কাল সারা রাত্তির বেচারা ঘুমোতে পারেনি। যন্ত্রণায় ছটফট করেছে। এখন ঘুমোচ্ছে, ঘুমোক।
কেটলিটা নিয়ে কলসী থেকে জল গড়াতে গেলেন। শব্দ হল।
গ্যাস-স্টোভটা জ্বালবার জন্যে সবে রান্নাঘরে ঢুকতে যাবেন, বাধা পেলেন।
অরুণা এসে দাঁড়িয়েছে ঘুম চোখে।
ঘুম চোখেও রাগ।
অরুণা এগিয়ে এল। আশ্চর্য, আমরা কি নেই নাকি ?
ধরা পড়ার হাসি হাসলেন সোমনাথ।
বললেন, রামেশ্বর এসেছে। আগে এক গ্লাস জল দিয়ো।
চলে এলেন।
এসে দেখলেন রামেশ্বর আবার সেই খবরটা পড়ছে।
সোমনাথের খুব বিরক্তিকর লাগল। রামেশ্বরের ওপর কেমন একটা রাগ।
ওঁর নিজের কোনও আগ্রহ নেই, কোনও কৌতূহল নেই। অথচ এই মানুষটাই ওঁকে একটা বিশ্রী অবস্থার মধ্যে ফেলে দিয়েছে।
সোমনাথ কোনদিন তো কিছু আশা করেননি। জীবনে কোনও চাওয়া-পাওয়া ছিল না।
এখন একটা সম্মানের প্রশ্ন।
প্রেসিডেন্ট যদি না আসেন, সোমনাথের কিছু যায় আসে না।
কিন্তু এরা কি ভাববে ? নিরঞ্জন সুরঞ্জন। অরুণা দীপা। মঞ্জুশ্রীর কলেজের সেই দু বন্ধু। সোমনাথ বেশ বুঝতে পারেন, ওরা কেন এসেছিল। মঞ্জুশ্রী হাসতে হাসতে বলেছিল, দাদু, তোমাকে দেখতে চাইছে। তখন বোঝেননি, এখন বুঝতে পারেন।
ছোটকুর সঙ্গে প্রিয়তোষও আসবে। হয়তো ঠাট্টা করে বলবে, কই, এলেন না তোমার সঙ্গে দেখা করতে ?
সোমনাথের ভীষণ অস্বস্তি লাগছিল। সবাই ওঁর মত ভুলে গেলেই যেন ভাল ছিল।
রামেশ্বর আবার সেটা মনে পড়িয়ে দিল।
রামেশ্বরই বা কি ভাববে ?
এতকাল মনের মধ্যে একটা গোপন গর্ব পুষে রেখেছিলেন। চাপা গর্ব। এক রামেশ্বর, কিংবা সেই যৌবনকালের কোনও বৃদ্ধ সহকর্মীর সঙ্গে বসে গল্প করতে করতে

কখনও হয়তো সেই হারিয়ে যাওয়া দিনগুলিতে ফিরে যেতেন। কতকগুলি হারিয়ে যাওয়া নিষ্প্রভ নাম মনে পড়ে যেত।

ছেলেরা কেউ কাছে থাকলে শুনে ফেলত।

তারপর চল্লিশ বছর ধরে নির্লিপ্ত দূরত্বে দাঁড়িয়ে তাদের মধ্যে থেকে একটি নামকেই ধীরে ধীরে একটু একটু করে বিশিষ্ট হয়ে উঠতে দেখেছেন।

কোনও বিশেষ আগ্রহ ছিল না, কৌতূহল ছিল না। চাকরি থেকে অবসর নিয়ে জীবন থেকে অবসর নেবার দিন গুনছেন তখন।

এই রামেশ্বরই সেদিন এসেছিল। চোখেমুখে বেশ আনন্দ।

—কে প্রেসিডেন্ট হলেন দেখেছ সোমনাথ? খবরের কাগজটা সঙ্গে করে নিয়ে এসেছিল। যেন সোমনাথের বাড়িতে কাগজ নেই। যেন সোমনাথ পড়েননি।

রামেশ্বর বলে উঠেছে, আমার কিন্তু বেশ গর্ব হচ্ছে। তোমার হয় না?

কে বিশ্বাস করবে এই রামেশ্বর একদিন আগুনের গোলা ছিল। ফায়ার বল। বার্ধক্যে পৌঁছে, ব্যর্থতায় পৌঁছে, তখন শুধুই অন্যের মধ্যে নিজের গর্ব খুঁজে বেড়াচ্ছে।

সে জন্যেই হয়তো ছুটে গিয়েছিল। দেখা করতে। দেখা করতে, না মনে পড়াতে?

অরুণা চা নিয়ে এল।

রামেশ্বর হাসতে হাসতে বললে, তৈরি হয়ে থাকো বউমা। প্রেসিডেন্ট আসবেন।

অরুণা জানে। কাগজে দেখেছে। তিনি কলকাতায় আসছেন।

নিরঞ্জনের সঙ্গে ওর কথাও হয়েছে সকালেই। নিরঞ্জন সন্দিগ্ধ ভাবে বলেছে, আসবেন কিনা কে জানে। যা ব্যস্ত ওঁরা, সময় পাবেন কি?

শুধু সোমনাথ বিমর্ষ। কোনও আনন্দ নেই। যেন লজ্জা লুকোবার জায়গা খুঁজছেন। ভিতরে ভিতরে রামেশ্বরের ওপর চটে যাচ্ছেন। কি প্রয়োজন ছিল যা ভুলে গিয়েছিলেন তা মনে পড়াবার।

ওদের কথাবার্তা শুনতে পেয়ে দীপাও এসে দাঁড়াল। শুনল।

দীপা বিশ্বাস করে বসে আছে উনি নিশ্চয় আসবেন। ওর মনে কোনও সন্দেহ নেই।

রামেশ্বর এক সময় গল্পগুজব করে চলে গেল।

কিন্তু পরের দিনই এসে হাজির। খবর দিয়েছেন কিছু?

সোমনাথ তখন নিজের ওপরই ক্রুদ্ধ হয়ে উঠছেন। রামেশ্বরের দোষ কি।

সুরঞ্জন এসে একসময় বলেছে, উনি এলে তো আগে বোধহয় খবর দেবেন, তাই না?

সোমনাথ হাসবেন না কাঁদবেন বুঝতে পারেন না।

কিন্তু না, তিনি এলেন না।

একটা দিন, দুটো দিন পার হয়ে গেল। শুধু তাঁর ব্যস্ততার খবর খবরের কাগজের পাতায়।

রামেশ্বর সেদিনও এসেছে। এখন বিমর্ষ। দুঃখ-দুঃখ মুখ।

বললে, কালই তো ফিরে যাচ্ছেন। এবার বোধহয় সময় পেলেন না।

সোমনাথ হাসলেন। নির্লিপ্ত হাসি। কোনও কথা বললেন না।

সকলেই হতাশ হয়েছে যেন। নিরঞ্জন, সুরঞ্জন, অরুণা, দীপা। নিরঞ্জনের বড় মেয়ে মঞ্জুশ্রী। সকলের মুখেই কেমন একটা অপমানের ছাপ।

সকলের রাগ ওই রামেশ্বরের ওপর। ওই লোকটাই দায়ী।

রামেশ্বর চলে যাবার পর নিরঞ্জন বললে। —ওই বেলেডোনা থার্টি। ওই লোকটাই দায়ী।

অরুণা বললে, এই সত্তর বছর বয়সে আশা দিয়ে এই রকম একটা আঘাত! কি

দরকার ছিল রামেশ্বরবাবুর।

সুরঞ্জন রেগে গিয়ে বললে, এলেই কি জীবন ধন্য হয়ে যেত নাকি।

সমস্ত বাড়িটা থমথম করছে। নিস্তব্ধ। যে যার নিজের ঘরে।

জীবনের একটা অধ্যায় যেন শেষ হয়ে গেছে।

আবার নতুন করে শুরু। সেই ফ্ল্যাটের চিন্তা। সোমনাথের পুঁজি ফুরিয়ে আসা বাকি জীবনের চিন্তা। এর পর এক ছাদের তলায় সকলে থাকবে তো! চোখের সামনে অন্তত।

সোমনাথ জানেন তিনি এ-বাড়িতে একা। চারপাশে এত মানুষ থাকতেও। তা হোক, তবু তো কাছাকাছি আছে সকলে। এরপর সত্যি সত্যি না একা হয়ে যান।

রাত্রে বিছানায় শুয়ে শুয়ে সেই সব কথাই ভাবলেন সোমনাথ। ভাবতে ভাবতে কখন ঘুমিয়ে পড়েছিলেন জানেন না।

প্রতিদিনের মতই সকালে উঠেই সকলের ব্যস্ততা। নিরঞ্জন সুরঞ্জন অফিসে বের হওয়ার জন্যে তৈরি হচ্ছে।

ছেলেমেয়েদের স্নান করিয়ে খাইয়ে স্কুলে পাঠানোর জন্যে অরুণা ছোটাছুটি করছে।

দীপা বিল্টুকে নিয়ে বের হবে। ওকে স্কুলে দিয়ে আসতে হবে।

হঠাৎ সামনের রাস্তার দিকের বারান্দা থেকে মঞ্জুশ্রী ছুটতে ছুটতে এল।

নিরঞ্জনকে এসে বলল, বাবা, দেখবে এসো, শিগগির।

—কি হয়েছে?

মঞ্জুশ্রী হাঁপাতে হাঁপাতে বললে, একটা গাড়ি। ইয়া বড়।

নিরঞ্জন দেখতে গেল।

সকলেই ছুটে এল বারান্দায়।

হ্যাঁ, ঠিক বাড়ির সামনে। বিশাল একখানা গাড়ি। দেখেই চেনা যায়।

সুরঞ্জন, দীপা, অরুণা, নিরঞ্জন, মঞ্জুশ্রী—সকলেই বারান্দা থেকে ঝুঁকে দেখতে লাগল।

তখনও যেন নিঃসন্দেহ হতে পারছে না।

গাড়ি থেকে নেমে ইউনিফর্ম পরা লোকটি কি যেন খুঁজছে। বাড়ির নম্বর?

কাকে যেন জিগ্যেস করল। পাড়ার লোক।

সে নিরঞ্জনদের ফ্ল্যাটের দিকে আঙুল দেখাল।

সঙ্গে সঙ্গে নিরঞ্জন আর সুরঞ্জন দুজনেই সিঁড়ি দিয়ে নেমে আসতে শুরু করেছে। সিঁড়ির মাথায় অরুণা দীপা দাঁড়িয়ে।

মাঝামাঝি এসে ইউনিফর্ম-পরা ভদ্রলোকের সঙ্গে দেখা হয়ে গেল।

—হ্যাঁ, বাবার নাম। নিরঞ্জন বললে।

ভদ্রলোক চিঠিটা দিলেন। বললেন, প্রেসিডেন্ট গাড়ি পাঠিয়েছেন, ওঁকে নিয়ে যাবার জন্যে। ...না, না, আমি অপেক্ষা করব।

ওরা ছুটে এল সোমনাথের ঘরে।

—বাবা, তোমার জন্যে গাড়ি পাঠিয়েছেন।

মাকে দেখতে পেয়ে নিরঞ্জন বলে উঠল, বাবা কোথায়?

সারদা বললেন, সে তো সেই সকালে চা খেয়ে বেরিয়ে গেছে। বেড়াতে গেছে।

—কি আশ্চর্য, কোথায় গেল এ-সময়। সুরঞ্জনও বিরক্ত।

ও সঙ্গে সঙ্গে ছুটতে ছুটতে রাস্তার দিকে গেল। উনি অনেক সময় এখানেই পায়চারি করেন। ওই শিউলি গাছটার তলায় দাঁড়িয়ে শিউলি ফুলের ঘ্রাণ নেন। ঝরে পড়া শিউলি

কুড়িয়ে বাড়ি ফেরেন।

তন্ন তন্ন করে চতুর্দিকে খুঁজল ওরা সোমনাথকে। পেল না।

বললে, পাওয়া যাচ্ছে না। কোথাও গেছেন হয়তো।

নিরঞ্জন চিঠিটা পড়ল। দেখা করার অনুরোধ, চলে যাবার আগে।

সেই ইউনিফর্ম-পরা ভদ্রলোক বললেন, আর তো সময় নেই। ওঁর ফ্লাইটের সময় হয়ে যাবে।

আরও কিছুক্ষণ অপেক্ষা করে সেই বিশাল গাড়িটা চলে গেল।

গাড়ির চলে যাওয়ার আওয়াজটা সারা বাড়ির—নিরঞ্জন, সুরঞ্জনের, অরুণা, দীপার, মঞ্জুশ্রীর ঐকতান দীর্ঘশ্বাসের মত শোনাল।

সোমনাথ ফিরে এলেন অনেক দেরিতে।

ধীরে ধীরে সিঁড়ি বেয়ে ওপরে উঠছিলেন। আজ অনেক দূর পর্যন্ত লেকে বেড়িয়ে এসেছেন। এখন ক্লান্ত।

ওঁর পামশুর মচমচ শব্দ শুনে সকলেই ছুটে এল। সোমনাথ নিজে প্রত্যেকটি কলিংবেলের আওয়াজ চিনতে পারেন। কে, বেলু এলি ? দাঁড়া যাচ্ছি। কিংবা সব নামগুলোর পাশে টিক্ দিতে দিতে শেষ প্রশ্ন, কই বউমা, সুরঞ্জন ফিরল না এখনও ? তেমনি, ঠিক তেমনি এই জুতোর মচমচ আওয়াজটা সকলেরই চেনা।

নিরঞ্জন সুরঞ্জন সিঁড়ির দিকে এগিয়ে এল।

অরুণা দীপা মঞ্জুশ্রী।

সকলেই যেন রুষ্ট। সোমনাথের ওপর সকলেই প্রচণ্ড রেগে গেছে।

—না বলে-কয়ে কোথায় গিয়েছিলে ! নিরঞ্জনের গলা বেশ কর্কশ।

সুরঞ্জন বললে, চতুর্দিকে খুঁজে এলাম।

অরুণা দীপা কোনও কথা বলল না। যেন পরম বিস্ময়ে এই অদ্ভুত মানুষটাকে তারা দেখছে।

মঞ্জুশ্রী শুধু বলে উঠল, দাদু তুমি কি !

যেন একটা পরম গর্ব থেকে কেউ তাকে বঞ্চিত করেছে নির্বোধের মত।

সোমনাথ বুঝতেই পারছেন না, কি অন্যায় করেছেন, কিংবা বাড়িতে কিছু কি অঘটন ঘটে গেছে।

শুধু সপ্রশ্ন চোখে তাকালেন ওদের দিকে।

নিরঞ্জন বললে, কোথায় গিয়েছিলে তুমি ! প্রেসিডেন্ট গাড়ি পাঠিয়েছিলেন। এই চিঠি...

সুরঞ্জন বললে, অনেকক্ষণ অপেক্ষা করে চলে গেল।

সোমনাথের মুখে হাসি দেখা দিল।

সেই নির্লিপ্ত হাসি। বললেন, বাঁচা গেছে।

যেন কিছুই নয় ব্যাপারটা।

সকলের মুখের দিকে তাকিয়ে হাসলেন।

তারপর হাতে ধরা রুমালের থলির গিঁট খুলে বললেন, এই নাও বউমা, ছোট বউমা তুমিও নাও। গন্ধরাজ ফুল কয়েকটা। বেড়াতে গিয়ে তুলে আনলাম। কি চমৎকার গন্ধ। বলে নিজেই নাকের কাছে নিয়ে শুঁকলেন।

রুমালের রাখা ফুলগুলো এগিয়ে দিলেন।

কেউ এসেছে। এখন সকলেই গড়িমসি করবে। কারণ এ-সময় কারও আসার কথা নয়, কাউকে আশা করা হচ্ছে না।

কেউ আসার কথা থাকলেও একই অবস্থা। ওদিকে কান থাকবে ঠিকই, কোলাপসিবল গ্যেট টানার শব্দ হল কিনা। হলেই নিশ্চিন্ত। তা হলে আর নিজেকেই দোতলার ঝুল বারান্দায় গিয়ে উঁকি মেরে দেখতে হবে না কে এসেছে, সিঁড়ি ভেঙে নীচে গিয়ে তালা খুলতে হবে না, গ্যেট টানতে হবে না।

এই এক যন্ত্রণা এ-বাড়ির। অথচ যে দেখে সেই বাহবা দেয়। প্রথম প্রথম সকলে সপ্রশংস চোখে তাকিয়ে দেখত, প্রশ্ন করত, কি করে খোঁজ পেলে এমন বাড়ির? তিরিশ বছর পরে, এখন কেউ কেউ স্পষ্ট বলে বসে, আপনাদের বাড়িটা দেখে সত্যি ঈর্ষা হয়। সেও এক ধরনের প্রশংসা।

কিন্তু পরিবারের সকলেই এই কম ভাড়ার ভাল বাড়িখানার ওপরই বীতশ্রদ্ধ। সকলেরই সবকিছু অসুবিধে এখানে। তার মধ্যে একটা হ'ল এই কলিং বেল্।

একখানা গোটা বাড়ি, বিশাল, ওপরে নীচে অনেকগুলো ঘর, বড় বড় বারান্দা ও ঝুল বারান্দা, মোজেক মেঝে, দামি কাঠের-কাচের কপাট, জানালা, সুন্দর ডিজাইনের গ্রিল, উদার ছাদ, আলসে দেওয়া। ভাড়া দেবার জন্যে কেউ এমন বাড়ি বানায় না। তবু ভাগ্য তো মানুষের ইচ্ছে-অনিচ্ছের তোয়াক্কা করে না, সুতরাং দিতে হয়। আর সেই সুবাদে সঞ্জয়রা এ-বাড়ির ভাড়াটে। অথচ সদাই অতৃপ্ত।

ঝুমা প্রায়ই বলে, এর চেয়ে তিন ঘরের একটা কমপ্যাক্ট ফ্ল্যাট অনেক ভাল।

কারণ এই বিরাট বাড়িখানার এতগুলো ঘরে ভিজে ন্যাতা দিয়ে মুছে পরিষ্কার করার জন্যে লোক পাওয়া যায় না, পাওয়া গেলেও প্রচুর মাইনে হাঁকে। টাকা দিতে পারলে, এবং দিলেও, টেকে না। দু-একমাস অন্তর, কখনও-কখনও দু-চারদিন অন্তর ঠিকে ঝি খোঁজে। একজন তো এসে এঘর ওঘর ঘুরে ঘুরে দেখল, যেন বাড়ি কিনবে কিংবা ভাড়া নেবে, জানালার নীচের ধাপিতে হাত বুলিয়ে দেখল, তারপর বললে, না গো বৌদি, এ বাড়িতে আমার পোসাবেনি।

কেন পোসাবেনি তা জানা গেল দুদিন পরেই। অনেক বেশি মাইনে কবুল করে যে ঠিকে-ঝি শেষ অবধি আনা হল, সে একবেলা কাজ করেই শাড়ির আঁচলে ভিজে হাত মুছতে মুছতে বললে, না মা, আগের বাড়িই আমার ভাল ছেল, একটুকুন একটুকুন দুখানা ঘর, বাক্স-প্যাঁটরা ঠাসা, এই হাত বুলিয়ে দিনু, ঘর মোছা শেষ। এই পাসাদ বাড়ি। আমার কাঁখাল ধরে যায়।

এমনি ধারা আরও কত অসুবিধে। এক-একজনের মুখে এক-একরকম। অবশ্য সবচেয়ে বড় বিরক্তি ওই কলিং বেল্।

মানুষ দোতলায় বাস করতে চাইলে, একটা নীচের তলা তো থাকতেই হয়। তার ওপরই তো দোতলাকে দাঁড়াতে হবে। কিন্তু ভাগ্যক্রমে দোতলা জুটে গেলে তার অসুবিধে অনেক। তখন কদাচিৎ নীচের তলায় নামতে হলে বড় কষ্ট।

এই যেমন কলিং বেল্।

বাড়ির সকলেই দোতলায়, সবারই নিজের নিজের ঘর আছে। দোতলায় একটা

বাথরুমও। রান্না ঘর আর ভাঁড়ারই শুধু নীচে, বসার ঘর, ছেলেমেয়েদের পড়ার ঘর নীচে, প্রয়োজনের সময়টুকু ছাড়া নীচের তলা অস্পৃশ্য, পরিত্যক্ত। সারাদিন খাঁ খাঁ করে। সুতরাং কেউ এলে-গেলে কোলাপসিব্‌ল্‌ গ্যেটের তালা খোলো, তালা লাগাও।

ঝুমা ঠাট্টা করে বলে, ফিজিক্যাল এক্সারসাইজ।

শুভা স্কুলে পড়ার সময় বলত, পি টি ক্লাশ।

আসলে পুরনো হয়ে যাওয়ায় কোলাপসিব্‌ল্‌ গ্যেটটা খুলতে বন্ধ করতে রীতিমত কসরত লাগে, সে আর এক বিরক্তি। নতুন কেউ এলে, কি লজ্জা। ভদ্রলোক ওদিকে দাঁড়িয়ে আছেন, এদিকে ঝুমা কিংবা শুভা টানাহেঁচড় করছে, গ্যেট খুলছে না। তখন উপায় না দেখে ভদ্রলোকও হাত লাগান।

রাগে বিরক্তিতে ফিরে এসে ঝুমা বলে, বাড়ি তো নয়, রেড ফোর্ট। কি এমন সোনাদানা আছে রে বাপু, একটা কপাট লাগালেই তো পারত।

সঞ্জয়কে তখন বলতে হয়, এটা ভাড়া বাড়ি, আমাদের কথা ভেবে বানানো হয়নি। এমন বাড়ি যে করেছিল, তার সোনাদানাও ছিল।

কিন্তু বিরক্তি শুধু ওই কারণেই নয়।

সঞ্জয় আর ঝুমা শুনতে পেল, আবার বেল্‌ বাজছে। কর্কশ রুক্ষ কণ্ঠে, অনেকক্ষণ ধরে।

কেউ এসেছে। কিন্তু কে? বাইরের কেউ হলে এতক্ষণ সুইচ টিপে থাকে না। ভদ্রতায় বাধে।

আসলে বাড়িসুদ্ধ সকলেই শুনেছে, শুনতে পাচ্ছে। সকলেই ভাবছে, কেউ না কেউ উঠবে, দেখবে কে এসেছে, গ্যেট খুলে দেবে। ঘুমের ভান করে চুপ-চাপ পড়ে থাকলে কেউ না কেউ যাবে।

বিরক্তি শুধু গ্যেট খোলার জন্যে নয়। সিঁড়ি ভেঙে নীচে নামতে হবে।

বাড়িটা বেশ উঁচু, তিরিশ চল্লিশ বছর আগেকার ধাঁচে। তার ওপর সিঁড়ির ধাপ উঠেছে খাড়া হয়ে। উঠতে নামতে রীতিমত কষ্ট হয়। অথচ সকাল থেকে ওঠা নামার বিরাম নেই। ভাঁড়ার দিয়ে এসো রান্নার ঠাকুরকে, তার চিৎকার করা ফরমায়েস এটা-ওটা, দুধ গরম করার সময় দাঁড়িয়ে পাহারা দাও, তার পর লোক আসা-যাওয়া তো আছেই। বাসনমাজার ঠিকে ঝি কাজ সেরে যাবার সময় ডাক দিলে একজন কাউকে গিয়ে গ্যেটের তালা খুলে দিতে হবে। লক্ষ রাখতে হবে শাড়ির আড়ালে কিছু নিয়ে যাচ্ছে কিনা। এটা শাশুড়ির হুকুম, কিন্তু ঝুমা তো দূরের কথা, তাঁর মেয়েরাও মান্য করে না।

আবার বেল্‌ বাজল। আরও দীর্ঘক্ষণ। এবার আর না উঠে উপায় নেই। কারণ ঝুমাদের ঘর থেকেই ঝুল্‌ বারান্দায় যাওয়া যায়, উঁকি মেরে দেখা যায় কে এসেছে।

বিরক্তির চোখে সঞ্জয় ঝুমার দিকে তাকাল, ঝুমা সঞ্জয়ের দিকে। এতক্ষণ ওরা দুজনে এক দলে ছিল, বাড়ির অন্য সকলে আরেক দলে। কেউ গেল না দেখে, কারও সাড়াশব্দ না পেয়ে নিজেদের মধ্যে আলসেমির প্রতিযোগিতা শুরু হ'ল। কারণ দুজনেই মনে মনে ভাবছে, যে এসেছে সে আমাদের কেউ নয়, আমাদের কাছে আসেনি। কারণ আমাদের কাছে কারও আসার কথা নেই। একই ছাদের তলায়, একই পরিবারে বাস করলেও সকলেই কেমন আলাদা আলাদা হয়ে গেছে।

একবার এই রকম একটা কাণ্ড ঘটেছিল। তার জন্যে ঝুমার কি লজ্জা, কি লজ্জা। অনুশোচনার শেষ নেই।

সঞ্জয় আপিসে। ঝুমা দুপুরের বিছানায় গড়িয়ে নিচ্ছে। তন্দ্রা মত এসেছে। কর‍র্‌ কর‍র্‌ সংক্ষিপ্ত ভীরু-ভীরু বেল্‌ বাজছে অনেক পরে পরে। ঝুমার আলসেমি, কেউ না

কেউ যাবে, দেখবে, খুলে দেবে।

অনেকক্ষণ অপেক্ষার পরও যখন গ্যেট টানার শব্দ শুনতে পেল না, আবার বেল, নিরুপায় বিরক্তিতে উঠে গিয়ে ঝুল বারান্দা থেকে উঁকি মেরেই 'ও মা তুমি ? যাচ্ছি যাচ্ছি,' পড়ি কি মরি ছুটতে ছুটতে নেমে গিয়েছিল।

বাবা। ঝুমার বাবা। প্রচণ্ড রোদ্দুরে এতক্ষণ দাঁড়িয়ে ঘর্মাক্ত, মাথা ঝাঁ ঝাঁ করছে, হাঁপাতে হাঁপাতে ওপরে উঠে এসেই ধপ্ করে বসে পড়েছিলেন।

ঝুমার তখন কি অনুশোচনা। ফুল ফোর্সে পাখা চালিয়ে দিয়েও হাতপাখা নিয়ে এসেছে, জল, শরবত, ছোটাছুটি।

নিজের লজ্জা ঢাকার জন্যে বাবাকে খুব কড়া শাসন করেছিল। এই রোদ্দুরে, দুপুরে, তুমি কখনও আসবে না। কবে সান্-স্ট্রোক হয়ে যাবে। যেন দোষ বাবার, দোষ রোদ্দুরেব .

কিন্তু এমন ঘটনা ওই একবারই। বাবা এখন আর দুপুরে আসেও না। তাছাড়া বাবা এমন একটানা রুক্ষভাবে করর্ করর্ করে বেল্ টিপবে না। এটা মেয়ের শ্বশুরবাড়ি, শ্বশুর শাশুড়ি আছে, জা ছিল, ননদ আছে। বাবা এলে কেমন ভীরু-ভীরুভাবে বেল্ টেপে। অথচ তার আদৌ কোনও প্রয়োজন নেই। ঝুমা এখানে রীমিমত সুখী। বাবাকে এরা সবাই খুব সমীহ করে। কিন্তু বাবা কিংবা মার হাসি কথা হৈ হল্লার আড়ালে লুকোনো একটা ভয়-ভয় ভাব যে আছে ঝুমা তা দিব্যি টের পায়। পায় বলেই ওর আত্মসম্মানে লাগে। [ আমরা ভারতীয়, এবং বাঙালি। ]

আবার বেল্ বাজল। আরও বেশিক্ষণ ধরে। যেন ধমকের স্বরে।

সঞ্জয় এবার বলেই ফেললে, যাও গিয়ে দ্যাখো। তারপর অস্ফুটে বললে, জ্বালাতন।

এই রবিবার দুপুরটা সঞ্জয়ের কাছে খুব মূল্যবান। সপ্তাহে এই একটাই তো কপাট-বন্ধ দুপুর ! নির্ঝঞ্ঝাট দুপুরের ঘুম।

ছুটির দিনে সঞ্জয়ের একটাই কাজ বাড়ে। বাজার যাওয়া। কাজটা ওর খুব পছন্দসই নয়, অন্যদিন যেতেও হয় না। পৌনে নটার মধ্যে দু-কাপ চা, প্রাতঃকৃত্য, খবরের কাগজ, তারপর গালের আগাছা সাফ করে তড়িঘড়ি স্নান এবং খাওয়া, দৌড়তে দৌড়তে ভিড়ের মিনিবাস, চুলের পাট শার্টের ইস্ত্রি ঠিক রাখার কসরত করতে করতে অফিসের সামনে নেমে পড়া। [ পকেটে একটা ছোট চিরুনি আছে ] সাড়ে নটায় অ্যাটেনডেন্স। রেসের ঘোড়ার মত লাফাতে লাফাতে ছুটতে হয়, ছুটতে ছুটতে লাফাতে হয়, সময় কোথায় বাজারে যাওয়ার। পুঁইশাক কিংবা পটল ঝিঙে কেনা, মাছের কানকো দেখা এবং দাঁড়িপাল্লার সঙ্গে পাল্লা দেওয়া সম্ভবও নয় ওর পক্ষে, ভালও লাগে না।

যদিবা সম্ভব হত, মা অথবা ঝুমার লিস্টি মনে রাখার জন্যে চাই ক্ষুরধার স্মৃতিশক্তি। ওদের ফরমায়েসে আদার পাশে পেঁয়াজ থাকে না, কলমি শাকের সঙ্গে জুড়ে দেবে জামা-কাপড় টাঙানোর জন্যে কাঠের ক্লিপ কিংবা জিভ-ছোলা, প্লাস্টিকের দড়ির সঙ্গে আড়াইশো মাখন, এবং এ-দোকান ও-দোকান ঘুরতে ঘুরতে যদি শ্বেতশুভ্র সাধের লাউয়ের ফালি স্মৃতিতে অস্পষ্ট হয়ে গিয়ে কুমড়োর ফালির সোনালি মুখ নিয়ে গৃহপ্রবেশ করে তা হলে ঝুমা অবিলম্বে ফ্রিজ খুলে বাঁ হাতে পক্ব কুষ্মাণ্ডটি বের করে এনে ডান হাতে সদ্য আনা কাঁচা কুমড়োর ফালিটির সরব প্রদর্শনী শুরু করে দেবে। একবার মার সামনে : দেখুন মা দেখুন, আপনার ছেলের কাণ্ড। একবার বাবার সামনে : সারা হপ্তা কুমড়ো খেতে হবে, বাবা। ''এই দেখুন' ব'লে দুহাত এগিয়ে দিয়ে দুহাতে ধরা কুমড়োর ফালি দুটি না দেখিয়ে ক্ষান্ত হবে না।

সেজন্যেই রেগে গিয়ে একদিন ও-সব পাট চুকিয়ে দিয়েছে সঞ্জয়।

আবার বেল্ বাজল। বাজতে শুরু করল করর্ করর্ করর্। কমা ফুলস্টপ নেই এবার।

সঞ্জয় ঝুমার দিকে তাকিয়ে বললে, কি হল ? অর্থাৎ তোমাকে তো গিয়ে দেখতে বললাম।

এই প্রচণ্ড গরমে দুপুরের আহারের পর টুকিটাকি কাজ সেরে এসে সবে ফুলফোর্সে চালানো পাখার নীচে একটু গড়িয়ে নিচ্ছে, এ-সময় কার আর উঠতে ইচ্ছে করে। সঞ্জয়ও শুয়েই ছিল, বিছানায়। তন্দ্রামত আসছিল। ঝুমা বালিশে মাথা দিয়ে ঠাণ্ডা মোজেক মেঝেতে। মাদুর পাতলেও ওর গরম লাগে।

সঞ্জয়ের কথায় ঝুমা উঠতে যাচ্ছিল, আর তখনই একটা কপাট খোলার আওয়াজ শোনা গেল। তা হ'লে কেউ উঠেছে। ঝুমা আবার শুয়ে পড়ল।

বিরক্তিকর এই কাজটার বেলায় আলসেমির একটা প্রতিযোগিতা চলে।

কারণ এই ভরপেট ক্লান্তি ও অবসাদে ভারী হয়ে আসা শরীরকে টেনে তুলতে কারও ইচ্ছে হয় না, উপরন্তু বারান্দা থেকে উঁকি দিয়ে যে দেখতে যাবে, দায়িত্ব তারই। ওই খাড়া সিঁড়ি বেয়ে নামো, গ্যেট খোলো, বন্ধ করো, তাকে নীচের ঘরে দরজা খুলে বসাও অথবা ওপরে নিয়ে এসো, মা কিংবা বাবাকে ডেকে তোলো, এখন অবশ্য ঝুমারও মা এবং বাবা ; তারপর নির্ঘাত এক গ্লাস জল এনে দিতে হবে, তেমন তেমন কেউ হলে মিষ্টির প্লেট, বেরসিক হলে বলে বসবে, চা খাব !

সুতরাং যতক্ষণ না-শুনে থাকা যায়।

সঞ্জয়ের বিরক্তি লাগছিল বারবার বেল্ বাজছে বলে। সারা সপ্তাহে এই একটা দুপুর নির্বিবাদে ঘুমোনো কিংবা ঘুম না এলে ঘুমে জড়ানো ঝুমাকে বলবে, আরে এসো গল্পটল্প করি, রোজই তো ঘুমোও।

ঝুমা একদিন হাতটা ঠেলে দিয়ে বলেছিল, তোমার তো শুধুই টল্প !

মনে পড়ে গেলে সঞ্জয়ের হাসি পায়। তখন সদ্য বিয়ে হয়েছে। তখন কপাট বন্ধ করার সময় শব্দ হলে ঝুমা রেগে যেত।

না, ওদিকের কোনও ঘরে কপাট খোলার শব্দ হল বটে, কিন্তু কেউই বোধহয় যায়নি। কলিং বেল্ আবার বেজে চলেছে।

অগত্যা ঝুমাই উঠল। উঠে ঝুল বারান্দায় দেখতে গেল কে এসেছে। তারপর বিরক্তির সঙ্গে বেরিয়ে গেল গ্যেট খুলতে।

সঞ্জয় প্রশ্ন করল, কে ?

ঝুমা উত্তর দিল না। ওর রাগী মুখ দেখে সঞ্জয় হেসে ফেলল।

রাগ হবারই কথা। এই ছুটির দিনের ভরদুপুরে কি কারও দেখা করতে আসার সময়। নির্ঘাত কোনও আত্মীয়টাত্মিয়।

রবিবার এমনিতেই বেশ দেরিতে খাওয়া হয়, তার ওপর ধীরেসুস্থে পেট ভরে মাংস-ভাত খেয়ে সঞ্জয়ের শরীরে এখন আয়েসি অবসাদ। সারা সপ্তাহ নাকেমুখে গুঁজে ছুটতে হয় বলেই রবিবারের আহার ওর একমাত্র বিলাস। রবিবারের বাজারটাও।

বিছানায় শুয়ে শুয়েই কোলাপসিব্ল্ গ্যেট টানার শব্দ শুনতে পেল সঞ্জয়। এবার ঘুমের ভান করে পড়ে থাকতে পারলেই ভাল হয়। তা না হলে উঠে পড়তে হবে, ভদ্রতা দেখাতে হবে, অনর্গল কথা বলতে হবে কিংবা শুনতে হবে।

কে আসতে পারে ? সঞ্জয় কিংবা ঝুমার কাছে নয়। হয়তো বাবার কাছে বাবার মতই অবসরপ্রাপ্ত কোনও বন্ধু। দুপুরে ঘুম আসে না কিংবা গল্পগুজব করার লোক পায় না বলে

যারা সময় কাটাতে আসে। সেই হৃষীকাকা নয় তো ? হৃষীকেশবাবু, বাবার আণ্ডারে কাজ করত, এখন সেও রিটায়ার্ড। আসে মাঝে মাঝে। বদ্ধকালা। আজকাল কতরকম ভাল ভাল যন্ত্র বেরিয়েছে কানে লাগাবার। তার বদলে একটা ছোট্ট নল নিয়ে ঘোরেন। গ্রামোফোনের সেই বিখ্যাত চোঙার ক্ষুদ্রতম সংস্করণ। কেউ কথা বললেই কানে লাগিয়ে শোনেন। তাও চিৎকার করে না বললে কিছুই শুনতে পান না। অথচ নিজে কথা বলেন ফিসফিস করে। বারবার জিগ্যেস করতে হয়, কি বললেন ? কি বললেন ? যেন সঞ্জয়ই কানে শুনতে পায় না। আর উনি একবার এলে আর উঠতে চান না। অবশ্য সঞ্জয়ের বাবাও তো তাকে উঠতে দেন না। চাকরি থেকে রিটায়ার করে উনিও তো একা হয়ে গেছেন। কোনও বিষয়ে কোনও আগ্রহ নেই, খবরের কাগজ পড়েন, কিংবা চুপচাপ বসে থাকেন। কোনওদিকে চোখ দিতে গেলেই সকলে বিরক্ত হয়। তার চেয়ে কোনওদিকে চোখ না দেওয়াই ভাল। তবে, যত বয়েস হচ্ছে, আগ্রহ শুধু একটা দিকে। খাওয়া। উদ্ভট উদ্ভট বায়না সব। যা রাঁধতে হ'লে সঞ্জয়ের মাকে কিংবা ঝুমাকেই হাতাখুন্তি ধরতে হয়। রান্নার ঠাকুরকে দিয়ে হয় না। মা রেগে যায়, ঝুমা রেগে যায়, অথচ না করে দিয়েও পারে না। আহা, বুড়ো মানুষটা, ইচ্ছে হয়েছে যখন ! সঞ্জয় অবশ্য বুঝতে পারে, বাবা শৈশব আর যৌবন আর প্রৌঢ়ত্বকে নতুন করে ঝালিয়ে নিতে চান। ওটা আসলে জিভের স্বাদ নয়, স্মৃতির স্বাদ ফিরিয়ে আনা যায় কিনা, তার চেষ্টা। —আঃ তোর মায়ের রান্না কচুর শাক যা হত না...

অতএব রবিবারের বাজার সঞ্জয়কেই করতে হয়। বিশেষ করে ওর নিজেরও দু-একটা নিজস্ব শখ আছে বলেই। যেমন মাংস কেনা। নিজের চোখে দেখে না কিনলে তৃপ্তি নেই।

সিঁড়িতে জুতোর শব্দ শুনতে পেল সঞ্জয়। বেশ ভারী জুতোর ভারিক্কি চালের হাঁটা। জুতোর শব্দ শুনে এতক্ষণে কৌতূহলী হয়ে উঠল ও।

কে আসছে ? কে হতে পারে ?

সঞ্জয় ভেবেছিল, মামার বাড়ির কেউ, কিংবা মাসীমাদের বাড়ি থেকে। দূর আত্মীয়দের কেউ গঙ্গাস্নান করতে এসেছে মফস্বল থেকে, মাঝপথে এটাকেই ওয়েটিং রুম ভেবে বসে। মুখে অবশ্য বলে, কতদিন দেখিনি তোমাদের, দেখা করতে এলুম। কিংবা বরানগর থেকে জ্যাঠামশাইয়ের ছেলেরা। কিংবা সেই কানে খাটো হৃষীকেশবাবু। হাতে নল।

কিন্তু এই জুতো মশমশ করে আসার ঢঙ চেনা নয়। যেন গাড়ির আগে সাইরেন বাজিয়ে জানিয়ে দিচ্ছে, কে আসছি দ্যাখো। এই জুতোর আওয়াজ ও পা ফেলার ধরনের মধ্যে আত্মবিশ্বাস কিংবা অহঙ্কার থাকে। অফিসের কেউ নয়, কারণ ওপরে উঠে আসছে সরাসরি। ঝুমা ওপরে নিয়ে আসছে। ওপরে নিয়ে আসার মতই কেউ। কিন্তু কথাবার্তা শোনা যাচ্ছে না।

সঞ্জয় উঠে বসবে কি শুয়েই থাকবে, ভাবছিল। একটু ভদ্রস্থ হতে হবে কিনা। আর তখনই প্রায় ছুটতে ছুটতে এল ঝুমা।

বিরক্তি মাখানো মুখ, চাপা গলায় বললে, বংশী।

বলেই চট্ করে বেরিয়ে গেল, তাকে সঙ্গে করে নিয়ে এসে হাসিমুখে বললে, কে এসেছে দ্যাখো।

সঞ্জয়ও হাসি-হাসি মুখ করে বললে, সে কি রে, তুই ?

ঝুমাও হাসল। বলল, আমি তো ওপর থেকে দেখে চিনতেই পারিনি।

বংশী দোরগোড়ায় নিচু হয়ে জুতো খুলতে খুলতে বললে, কদ্দিন থেকে আসব আসব

ভাবছি, আজকাল সময়ই পাই না।

বংশীকে বেশ খুশি খুশি দেখাল।

সঞ্জয় তখনও অবাক হয়ে দেখছে। উঠে বসেছে, খাটের বাজুতে পিঠ দিয়ে তাকিয়ে দেখছে। সত্যি, চেনাই যায় না।

—তারপর কেমন আছেন বলুন। হাসতে হাসতে এগিয়ে এল বংশী, দাঁড়িয়ে রইল।

ঝুমা চেয়ার এগিয়ে দিল না, বসতেও বলল না।

সঞ্জয় শুধু বললে, তুই কেমন আছিস তাই বল।

বংশী ঘরের এদিক ওদিক তাকিয়ে দেখে নিল, তারপর সপ্রতিভ ভাবেই খাটের ওপর গিয়ে বসল। —আমি ভালই। চাকরি করছি আর-কি—

বলেই ঝুমার দিকে তাকিয়ে বললে, আপনি কিন্তু একটু রোগা হয়ে গেছেন বউদি।

ঝুমা প্রতিবাদ করল, না না, দু-পাউন্ড বেড়েছি।

সঞ্জয় বংশীর জুতো দেখে নিয়েছে আগেই। দেখাবার জন্যেই হয়তো দরজার সামনে এসে খুলেছে। এবার ওর দামি প্যান্ট, টি-শার্ট; হাতের ঘড়ি দেখে নিল।

—সেখানেই কাজ করছিস ? সঞ্জয় প্রশ্ন করল, যদিও ওর স্পষ্ট মনে পড়ল না এর আগের বার এসে কোন্ অফিসের কথা বলেছিল।

বংশী বলে উঠল, না না, সে তো কবেই ছেড়ে দিয়েছি। এখন গশ অ্যাণ্ড মেটা, বেটার প্রসপেক্ট দেখলাম,...হঠাৎ বলে উঠল, ছোটদা, ম্যানেজমেন্ট পড়ছি। আজকাল তো ব্রাইট ফিউচার ওই একটা লাইনেই, তাই না ? আর চাকরিতে উন্নতি করতে হলে একটা ছেড়ে আরেকটা। বলে হাসল।

এ-সব কথা বলার কোনও প্রয়োজনই ছিল না। ওর জুতোর শব্দ, হাঁটা, টানটান হয়ে ভারিক্কি চালে দাঁড়ানো, বসতে না বলা সত্ত্বেও এতটুকু অপ্রতিভ না হওয়া এবং পোশাক-আশাকের ছাঁটকাট দেখেই সঞ্জয় বুঝতে পারছে, বংশী একেবারে বদলে গেছে।

অনেকদিন থেকেই বদলে যাচ্ছিল, কিন্তু এতখানি বদলে যাবে কোনদিন ভাবেনি। এখন ওকে দেখে অহঙ্কারের প্রতিমূর্তি মনে হচ্ছে।

বংশী হঠাৎ উঠে দাঁড়াল, হেসে বললে, যাই মার সঙ্গে দেখা করে আসি। ঝুমার দিকে তাকিয়ে বললে, চলুন বউদি, ঘুমোচ্ছেন হয়তো, ডেকে দেবেন চলুন।

এমন ভাবে উঠে দাঁড়াল, গোড়ালিতে ভর দিয়ে দুলল, কথা বলল, যে সমস্ত ব্যাপারটাই সঞ্জয়ের কাছে রীতিমত অস্বস্তিকর।

ওর কাছ থেকে পরিত্রাণ পাবার জন্যেই হয়তো ঝুমা বললে, চলো।

অর্থাৎ ওদের কাছে লোকটাকে গছিয়ে দিয়ে আসতে পারলেই শান্তি। হ্যাঁ, সেই বোকা বোকা ছেলেটা এখন লোক হয়ে গেছে। এর মধ্যেই ওর যেন একটা ব্যক্তিত্ব গড়ে উঠেছে, যে-ব্যক্তিত্ব, সঞ্জয় জানে, ওর নিজের নেই। কিংবা ওটা ব্যক্তিত্ব নয়, ওটাই অহঙ্কার।

এমন যে হবে ওরা কোনদিন কল্পনাও করেনি। এখন অনুশোচনা হয়। অকৃতজ্ঞ, অকৃতজ্ঞ। ওর মধ্যে যদি একটুও কৃতজ্ঞতা বলে কিছু থাকত, এভাবে আসত না, এভাবে বসত না, কথা বলত না। ও চিরকাল মাথা নিচু করে ছোট হয়ে থাকত।

বংশী ওঘরে চলে যেতেই সঞ্জয়ের মন বিস্বাদ হয়ে গেল।

ওর খুলে রাখা দামি জুতোটার দিকে আরেকবার তাকাল সঞ্জয়।

আর তখনই ছোটবোন শুভা এসে ফিসফিস করে বললে, মায়ের পোষ্যপুত্তুর কি বলছিল ছোড়দা ?

—কি আবার বলবে, বড় বড় কথা সব। বিরক্তির স্বরে সঞ্জয় বললে। বিরক্তি বংশীর

ওপর। শুভার দিকে তাকিয়ে বললে, যা, গিয়ে তাড়াতাড়ি বিদেয় করে দিয়ে আয়।

শুভা রাগত স্বরে জবাব দিল, যাবে নাকি ? সকলকে জ্বালিয়ে যাবে। মা আবার না মিষ্টিফিস্টি দিতে বলে।

মূল কথা হল, আজকাল ওরা কেউই বংশীকে সহ্য করতে পারে না। ওর সবকিছু আজকাল খারাপ লাগে। সঞ্জয় শুনতে পেল, ওঘরে বংশী গল্প জুড়ে দিয়েছে। শব্দ করে হাসছে, উঁচু গলায় কথা বলছে। এখান থেকেও শোনা যাচ্ছে ওর কথা। সঞ্জয়ের মনে পড়ল না, বংশী এর আগে এত জোরে হাসত কিনা, এত উঁচু গলায় কথা বলত কিনা। অনেকদিন পরে পরে হলেও ছেলেটা মাঝে মাঝে আসে, কিন্তু শুধুই কি সেই পুরনো দিনের টানে ? সত্যি, কোথাও কি ওর মধ্যে একটা মায়া-মমতার বন্ধন আছে ? সঞ্জয়ের কখনও কখনও ভাবতে ভাল লাগে, আর কারও প্রতি না হোক্, বাবা-মার ওপর ওর এখনও কিছুটা শ্রদ্ধাভক্তি আছে, হয়তো চাপা কৃতজ্ঞতা। এখনও প্রণাম করে। কিন্তু ওর কথাবার্তা শুনলে, দাঁড়ানোর কায়দা দেখলে, কেবলই সন্দেহ হয়, ও যেন গোটা বাড়িটাকে ঠাট্টা করতেই আসে। যতক্ষণ কথা বলে যেন ভিতরে ভিতরে কুলকুল করে হাসে। কিংবা এ-সব কিছুই নয়, সবই সঞ্জয়ের নিজের কমপ্লেক্স। হয়তো সারা পরিবারেরই।

কি এত গল্প করছে ও, মা শুনছেই বা কেন। ওকে বুঝিয়ে দিলেই তো পারে এ-বাড়িতে ও অনাহূত, ওকে সকলেরই অপছন্দ, ওর উপস্থিতিও।

শুভা হাসল। শুনতে না পায় এমন চাপা গলায় বললে, কি চালিয়াত হয়েছে বাবা !

ঝুমা কৌতুকে ওর চোখ বড় বড় করে বললে, সত্যি। কি ভাবে বলো তো ? ও কি আমাদের সমান ভাবছে নিজেকে ?

ওরা তিনজনই হেসে উঠল।

কিন্তু কেউই কৌতূহল চেপে রাখতে পারল না। কি এত কথা বলছে ? কত মাইনে পায়, সে-কথা ? সঞ্জয় তো সে-সব কথা জিগ্যেস করেনি, কোনও আগ্রহই দেখায়নি ওর চাকরি সম্পর্কে, সেই সবই হয়তো এখন মাকে শোনাচ্ছে। বাবা রিটায়ার করার পর মা তো এমনিতেই মুসড়ে পড়েছিল, তার ওপর বড় মেয়ে বিধবা হওয়ার পর আরও ভেঙে পড়েছে।

ঝুমা যা আশঙ্কা করেছিল ঠিক তাই, মার ডাক শোনা গেল, বউমা। তারপরই, শুভা কোথায় গেলি।

ঝুমা সঞ্জয়ের দিকে তাকিয়ে বললে, বোঝো !

অর্থাৎ এবার হুকুম হবে, বংশীকে মিষ্টিফিস্টি দাও, কিংবা শরবত।

নিজেদের ব্যবহারে সঞ্জয়ের অবশ্য একটু খারাপও লাগল। এই প্রচণ্ড গরমে এতক্ষণ দাঁড় করিয়ে রাখা হয়েছিল, বেল্ টিপছে তো টিপছেই, আর গ্যেটের সামনে যা কড়া রোদ্দুর, যখন এল বংশী, সারা মুখ ঘামে জ্যাবজ্যাব করছিল। ও অবশ্য পরিপাটি করে রুমালে মুখ মুছল। কিন্তু ওরা একটুও খুশি ভাব দেখায়নি, দূরত্ব রেখে কথা বলেছে, সেজন্যই হয়তো এক গ্লাস জলও চাইতে পারেনি। চাইলে নিশ্চয়ই ঝুমা ছুটে গিয়ে এনে দিত, ফ্রিজের ঠাণ্ডা জলও মিশিয়ে দিত। ঝুমার হয়তো খেয়াল হয়নি, কিন্তু তুই তো আর একেবারে অচেনা অজানা বাইরের লোক আসিসনি, নিজেই তো চাইতে পারতিস। বাইরের লোকও তো তেষ্টা পেলে এসেই জল চায়।

শুভা মজা করে বললে, ছোড়দা চলো চলো, কি বলছে সব মাকে, গিয়ে শুনি।

সঞ্জয়ও সে-কথাই এতক্ষণ ভাবছিল। কৌতূহলই নয়। এ-সময় ওর উপস্থিতি দরকার। ভদ্রভাবেই দু-একটা কথাও অন্তত বলতে পারবে।

আসলে এর আগেও এ-রকম ঘটনা বহুবার ঘটেছে। বাবা কিংবা মার কাছে বসে গল্প

করে, গল্পের ফাঁকে নানা কথা বলে, যা শুনে সঞ্জয়ের কিংবা শুভার মনে জ্বালা ধরে যায়। অথচ মা নির্বিবাদে বলে, বংশী বলছিল...

মা আসলে কিছুই বোঝে না।

সঞ্জয় কিংবা শুভা কিংবা ঝুমাকে তখন বলতেই হয়, তুমি বলতে পারলে না...

শুনে সঞ্জয়ের মা চুপ করে থাকে, অথবা বলে বসে, ওসব আমার মাথায় আসে না, আর মুখের ওপর কি বলা যায় নাকি ?

সে-রকমই কিছু শোনাচ্ছে কিনা কে জানে। সঞ্জয়ের সামনে বললে ও মুখের ওপরই জুতসই জবাব দিতে পারবে। মার ওপরও সেজন্যেই মাঝে মাঝে রেগে যায় সঞ্জয়। ও কি শুনিয়ে গেছে, দুঃখ করে সে-সব কথা শোনায় মা, অথচ সে-কথা শুনে যা বলা উচিত ছিল, তা বলতে পারে না। ছেলেটাও, ওই বংশী, ধূর্ত কম নয়, এমনভাবে বলে, যেন সহানুভূতি দেখাচ্ছে।

মা আবার ডাক দিল, শুভা !

শুভা আর ঝুমা দুজনেই চলে গেল।

সঞ্জয় এক মুহূর্ত চুপচাপ বসে রইল। ভিতরে একটা বিরক্তি আর চাপা রাগ চেপে রাখার চেষ্টা করলে। না, এরপর আর ঘুম হবে না।

উঠে পড়ে ধীরে ধীরে মার ঘরেই চলে গেল।

বাঃ, বেশ জাঁকিয়ে বসে গল্প করছে তো ? খাট থেকে পা ঝুলিয়ে বসে মা চুপচাপ শুনছে। শুনছে কি শুনছে না বোঝাও যাচ্ছে না। বাবা মুখ ফিরিয়ে শুয়ে আছে।

সঞ্জয় গিয়ে দাঁড়াতেই বংশী চুপ করল। তারপর হাসি-হাসি মুখে বললে, বাপ্পাকে দেখছি না ! হঠাৎ যেন মনে পড়েছে, প্রশ্ন করলে, ছোটদা, বাপ্পা কি করছে এখন ?

শুভা মিষ্টির প্লেট আর গ্লাস নিয়ে এসে দাঁড়িয়েছিল, ঠকাস করে শব্দ হল, ও প্লেট আর গ্লাস নামিয়ে রেখে চলে গেল।

সবাই চুপচাপ। একটা কথাও বললে না কেউ।

সঞ্জয় মনে মনে ঠিক করে এসেছিল, বাহাদুরি দেখিয়ে তেমন কোনও কথা বললে ও একটা বাঁকা কথা বলে ওর মুখ বন্ধ করে দেবে। কিন্তু তার বদলে ও যে এ ধরনের একটা প্রশ্ন করে বসবে ভাবতেই পারেনি।

বাপ্পা কি করছে এখন ?

সঞ্জয়ের মুখে কোনও কথা জোগাল না।

সঞ্জয় দেখল মার মাথা আরও ঝুঁকে পড়েছে। বাবা পাশ ফিরে শুয়েছিল, জেগে আছে না ঘুমোচ্ছে বোঝা যাচ্ছিল না। চকিতে একবার মাথা ঘুরিয়ে বাবা ইতিমধ্যে এক পলক বংশীকে দেখে নিয়ে আবার পাশ ফিরে শুয়েই রইল।

এতক্ষণ বংশীর উপস্থিতি বিস্বাদ লাগছিল সকলের কাছে। এই একটা কথায় সমস্ত পরিবেশ যেন তিক্ততায় ভরে গেল। অস্বস্তিতে মুখ কালো হয়ে গেল সঞ্জয়ের।

বংশী আবার বললে, বাপ্পা আছে বাড়িতে ?

সঞ্জয় একটু বোধহয় বেশি জোর দিয়ে বললে, না।

বংশী কিছুক্ষণ চুপ করে রইল। তারপর আস্তে আস্তে বললে, চেষ্টায় আছি আমি। একটা কিছু সুযোগ পেলেই...

কথা শেষ করল না।

আর সঞ্জয়ের মনে হল যেন গালে একটা থাপ্পড় কষিয়ে দিল বংশী।

সঞ্জয় ওকে খুঁজে আনতে গেল।

আর সুধাময় হাসতে হাসতে বললেন, বাবার নাম ওই থাক—জগন্নাথ অধিকারী, আর নাম বংশীধর অধিকারী।

গোটা গোটা অক্ষরে নাম দুটো লিখলেন। তারপর নিজের মনেই বললেন, কে জানে, হয়তো ওই নুলো জগন্নাথেরই ছেলে, সব বানিয়ে বানিয়ে বলেছিল, মা বেচে দিয়ে গেছে...

দয়াময়ী প্রতিবাদ করলেন না। চুপ করে রইলেন। মা ছেলেকে বেচে দেয় নুলো ভিখিরির কাছে, বিশ্বাস হয় না তাঁর। শুনলেও গা রি-রি করে ওঠে। হোক্ অভাব, মানুষ এত নৃশংস হতে পারে নাকি!

সব মিথ্যে কথা, মিথ্যে কথা।

ওই কথাগুলো মনে পড়লেই যেন বংশীর ওপর আরও মায়া হয়।

সে-জন্যেই হয়তো ওকে কাছে টেনে নিলেন দয়াময়ী, সঞ্জয় ওকে নিয়ে আসতেই। গায়ে মাথায় হাত বোলালেন। —ইস্কুলে পড়বি, বইখাতা কিনে দেব। মন দিয়ে পড়বি কিন্তু।

বংশীর মুখে হাসি দেখা গেল। আদুরে গলায় বললে, একটা স্যুটকেশ কিনে দিতে হবে কিন্তুক। ছেলেরা নিয়ে যায় দেখেছি।

এখন আর কথায় বেশি জড়তা নেই। শুভা ওকে অনেকটা শহুরে বানিয়ে দিয়েছে।

স্কুলে যাবার দিনে নতুন পোশাক, স্কুল ড্রেস। কাঁধে নতুন ব্যাগ, নতুন বই-খাতা।

প্রথম দিন স্কুলে যাবার সময় দয়াময়ী ওর কপালে একটা দইয়ের ফোঁটা পরিয়ে দিলেন।

ঝুল বারান্দায় দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখলেন, সঞ্জয়ের পিছনে পিছনে চলেছে বংশী।

লম্বা লম্বা পা ফেলে চলেছে সঞ্জয় আর কাঁধে ব্যাগ নিয়ে খুশির মুকুলে ভরা গাছের মত হাওয়ায় নাচতে নাচতে বংশী চলেছে তার পিছনে পিছনে।

চোখ বুজলে এখনও এই দৃশ্যটা দয়াময়ীর চোখের সামনে ভাসে। নাকি সাক্ষীগোপালের ছবিটা ? নূপুর পায়ে গোপাল চলেছে পিছনে পিছনে।

ব্রজবাবু তাঁর বাড়ির দোতলার বারান্দায় দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখছেন, বংশী ফিটফাট স্কুলের পোশাক পরে ব্যাগ নিয়ে স্কুলে যাচ্ছে, সঞ্জয়ের সেদিন সেটুকুই সবচেয়ে বড় আনন্দ।

সঞ্জয় ভাবল, আজ বংশী হয়তো সেসব দিনের কথা ভুলে গেছে। নাকি ভুলে যায়নি বলেই কৃতজ্ঞতার ঋণ শোধ করতে চায় এ-ভাবেই। কিন্তু সে ঋণ কি শোধ হয় নাকি। মা যে তোর উপর এত দয়ামায়া দেখিয়েছিল!

হঠাৎ সঞ্জয়ের মনে একটা খটকা লাগল। দয়ামায়া। দয়ামায়া কি তোমার গুণ ? না, ছেলেটার কৃতিত্ব ? কই, আর দশটা কালোকুলো ভিখিরির ছেলেকে দেখে তো তোমার দয়া হয়নি। আমরা বড়জোর তাকে কয়েকটা পয়সা ছুঁড়ে দিই। গাড়ি চাপা পড়তে পারে দেখেও একজন কানাখোঁড়া মানুষের হাত ধরে সরিয়ে আনি না। আসলে বংশীর সেই সরল অসহায় চাউনি, ভিজে বালির মত মোলায়েম মুখে কেমন একটা মায়া জড়ানো, ওর মা ওকে বেচে দিয়ে গেছে, হাতুয়া বলে সকলে, নুলো ভিখিরির হাতুয়া, এই সব শুনেই তো দয়ামায়া হয়েছিল।

সঞ্জয় নিজের মনেই হাসল। এ-ভাবেই তো হয়। ও যেটুকু পেয়েছিল তার জন্যেই তো কৃতজ্ঞ থাকা উচিত। চিরকাল এ-বাড়ির কাছে মাথা নিচু করে থাকা উচিত।

কিন্তু আমরা ওর কাছে কৃতজ্ঞতা আশা করছি কেন ? তা হলে তো আমরাও নিচু হয়ে

যাব।

বাবার কথা মনে পড়ল। —আমাদের পূর্বপুরুষ কেউ সুযোগ পেয়েছিল একশো কি দুশো বছর আগে, কিংবা তারও আগে। ও সুযোগ পেল দুশো বছর পরে। হাসতে হাসতে বলেছিলেন, আমরাই ওর ডেভিড হেয়ার।

কথাটা মনে আছে, কিন্তু সঞ্জয় স্পষ্ট বুঝতে পারে না। ওর সমস্ত সত্তার মধ্যে একটা বিশ্বাস দৃঢ়মূল হয়ে আছে, অনন্তকাল ধরে ওরা এই রকমই ছিল। সমাজের ওপর তলায়, শিক্ষিত, সচ্ছল। যুক্তি দিয়ে কেউ তা টলাতে পারবে না।

সুধাময় বলতেন, ইওরোপ আমাদের তাচ্ছিল্য করলে আমাদের গায়ে লাগে। অথচ একদিন তো ওদের কাছে আমরাও এই বংশী ছিলাম।

একদিন জ্যাঠামশাইয়ের সঙ্গে এই নিয়ে ঘোর তর্ক। জ্যাঠামশাইয়ের বিশ্বাস সব ঠিকঠাক আছে, ঠিকঠাক চলছে। যে যেখানে ছিল, যে যেখানে আছে, সেভাবে থাকলেই শান্তি। রাস্তার মোড়ে মোড়ে যদি ভিক্ষের হাত তোমাকে বিরক্ত করে তাদের শহরের বাইরে বের করে দাও। উনি সৌখিন মানুষ, সুখী মানুষ। নিজের আপিসেই ছেলেকে একটা ভাল চাকরি জুটিয়ে দিতে পেরেছেন।

এখন মনে হয়, জ্যাঠমশাই ঠিকই বলতেন। 'দেখবি, আঙুল ফুলে কলাগাছ হবে।'

সঞ্জয়ের মনে হল, আরও বেশি বদলে গেছে বংশী। ও এখন নিজেকে কি ভাবছে কে জানে। হয়তো ভাবে আমাদের সমান হয়ে গেছে। কিংবা ওপরে উঠে গেছে, আমাদের চেয়েও ওপরে।

নির্বোধ!

এসে জিগ্যেস করল, বাপ্পা কি করছে এখন?

সবই জানে, তবু।

বাপ্পার জন্যেই যেটুকু লজ্জা, যেটুকু দুশ্চিন্তা। বংশী হয়তো ভাবছে বাপ্পাকে হারিয়ে দিয়ে ও আমাদের চেয়েও ওপরে উঠে যাবে। সঞ্জয়ের এক একসময় মনে হয়, বংশী যেন প্রতিশোধ নিতে চাইছে। কিসের প্রতিশোধ? ওর তো বরং কৃতজ্ঞ থাকা উচিত।

## ॥ ৫ ॥

তারপর পাঁচ-পাঁচটা বছর পার হয়ে গেছে। সিঁড়ির তলা থেকে বংশী দোতলার বারান্দায় উঠে এসেছিল। সেখান থেকে দোতলার উত্তরের ঘরটিতে। এই ঘরখানা তালাবন্ধ পড়ে থাকত, একটা আলমারি আর কিছু টুকিটাকি জিনিসপত্র।

কোনও এক প্রচণ্ড শীতের রাতে দয়াময়ী বলেছিলেন, আহা, বারান্দায় বেচারির বড় কষ্ট হয়, ওই ঘরেই ওর শোবার ব্যবস্থা করে দিলাম।

আর কে যেন বেড়াতে এসে এ-ঘর ও-ঘর দেখতে দেখতে হঠাৎ ওই উত্তরের ঘরখানা দেখিয়ে শুভাকে প্রশ্ন করেছিল, ওখানে কে থাকে শুভা?

শুভা হাসতে হাসতে বলেছিল, মায়ের পোষ্যপুত্র।

দয়াময়ী লজ্জা পেয়েছিলেন, তবু বেশ জেদের সঙ্গে বলেছিলেন, হ্যাঁ, পোষ্যপুত্রই। তোদের দিয়ে তো কোন কাজই হয় না, ও আমার কত কাজ করে দেয় জানিস? নিজের ছেলেও ওরকম করে না।

দেখতে দেখতে একদিন ঘরখানার নাম হয়ে গেল বংশীর ঘর। ছোট্ট একটা পড়ার টেবিল, কাঠের চেয়ার, তক্তপোশ...একে একে সবই এসেছে। এমন কি নীচের কোণের

ঘরের পুরনো পাখা খুলে এনে লাগিয়ে দেওয়া হয়েছে।

সবই একে একে আদায় করে নিয়েছে বংশী। নিজেই অভিযোগ করেছে, টেবিল না হলে পড়ব কোথায়। কিংবা গরমের দিনে বলে বসেছে, রাত্তিরে এক মিনিটও ঘুমোতে পারিনি ছোটদা। কি গরম।

সঞ্জয় আর শুভা আড়ালে হাসাহাসি করেছে, সুধাময়ও বলেছেন ছোঁড়ার এখন গরমও লাগে রে, পাখা না হলে চলে না।

শুভা হেসে বলেছে, ও কি আর এখন সেই হাতুয়া আছে নাকি ! কত ফর্সা ফর্সা কথা বলে দেখেছো ?

কথাটা বংশীর। শুভা যখন ওর কথার গ্রাম্যতা ছাড়াবার চেষ্টা করছে, তখন একদিন কুলকুল করে হেসে উঠে বংশী বলেছিল, শহরে সবাই ফর্সা ফর্সা কথা কয়, না দিদি।

সত্যি, সকলের চোখের সামনে একটু একটু করে কেমন বদলে যাচ্ছিল। ওর পোশাক-আশাক, ওর হাঁটাচলা, ওর কথাবার্তা। কে বলবে ও এবাড়ির ছেলে নয়।

কিন্তু সব থেকে অবাক করে দিলে লেখাপড়ায়। প্রথম দুটো-তিনটে বছর ও একটু খুঁড়িয়ে খুঁড়িয়ে হেঁটেছিল, সকলের সঙ্গে পাল্লা দিয়ে উঠতে পারেনি। সুধাময়ও সময় দিতে পারতেন না, ওঁর তখন অফিসে কাজ বেড়েছে, সংসারে নানা চিন্তা। কিংবা ওকে পড়াতে বসার জন্যে আর সেই উৎসাহ ছিল না। ভেবেছেন, এখন তো ও নিজেই নিজেকে গড়ে নিতে পারবে।

তবু বংশীর বুকের ভিতরে একটা ক্ষত ছিলই। কিন্তু এই সমাজে বাস করে সেই ক্ষত তো কেউ সারিয়ে দিতে পারে না। ওকে তা সহ্য করতেই হবে।

ওকে স্কুলে ভর্তি করার পর একদিন সেই হেডমাস্টার ভদ্রলোক, রামজীবনবাবু এসেছিলেন। —গার্জেনরা কিসব কানাঘুসো করছে, আমাকে একজন বলতে এসেছিলেন, আমি অবশ্য পাত্তা দিইনি। হয়তো স্কুল কমিটির কাছে অভিযোগ করবে।

সুধাময় বিস্মিত হয়ে জিগ্যেস করেছেন, কেন, কি হয়েছে।

রামজীবনবাবু চিন্তিতভাবে বলেছেন, ওঁদের আপত্তি চাকরবাকরের সঙ্গে পড়লে ওঁদের ছেলেরাও খারাপ হয়ে যাবে।

সুধাময় বলেছেন, না না, ও আমাদের চাকর নয়। ওকে আমরা সে-ভাবে দেখি না।

রামজীবনবাবু বলেছেন, তা হলেও ব্যাপারটা তো সকলেই জানে, ভদ্রঘরের ছেলে তো নয়। ওই আপনাদের পাড়ার ব্রজবাবুই তো একজন গার্জেনকে বলেছেন।

ব্রজবাবু ! শুনে অসহায় বোধ করেছেন সুধাময়। রামজীবনবাবুর হাত দুটো ধরে বলেছেন, ছেলেটার জীবনটাই নষ্ট হয়ে যাবে, আপনি ওকে তাড়াবেন না। কোথায় যাবে বেচারা।

রামজীবনবাবু বলেছেন, না না, তেমন কিছু হলে আমি ফাইট করব। সে-রকম কোনও আইন নেই। কিন্তু জানেন তো, সব আইন কাগজেকলমে লেখা থাকে না। আমি শুধু আপনাকে জানিয়ে গেলাম।

রামজীবনবাবুরও স্নেহ মমতা ছিল বংশীর ওপর। এটা ওঁর কাছেও যেন একটা চ্যালেঞ্জ।

কিন্তু উনি ঠিকই বলেছিলেন, সব আইন কাগজেকলমে লেখা থাকে না।

কখনও কখনও দু-একটা কথায় সুধাময় বেশ বুঝতে পারতেন, ওর ক্লাশের অনেকেই ওকে এড়িয়ে এড়িয়ে চলে। দু-একজন শিক্ষকও নাকি ওকে তাচ্ছিল্যের চোখে দেখে।

দুঃখ করে বলেছিলেন, ও বোধহয় বাহিরিই রয়ে গেল, একদিন বলেছিল না, মন্দিরের সামনের ভিখিরিরা ওকে সেখানে ভিক্ষেও করতে দেয় না। কারণ ও নাকি বাহিরি।

বাইরে থেকে এসেছে।

সঞ্জয়কে বলেছেন, আমরা শিক্ষিত সচ্ছল মানুষগুলো সকলে মিলে কেমন দিব্যি নিশ্চিন্ত একটা ঘর বানিয়ে নিয়েছি। তার ভেতরে কাউকে ঢুকতে দিতে চাই না। আবার অনেক কষ্টে, অনেক সময় পার করে, কেউ যখন শেষ পর্যন্ত ঢুকে যায়, তখন সেও আর কাউকে ঢুকতে দেয় না।

সঞ্জয় হেসে উঠে বলেছে, ট্রেনের কামরার মত। ভিড় ঠেলে যে উঠে পড়তে পারে পরের স্টেশন থেকে সেও সকলকে বাধা দেয়।

ঠিক তাই। পাঁচ-পাঁচটা বছরে বংশী ওদের সঙ্গে মিশে গেছে। এখন আর কোনও বাধা নেই, অভিযোগ নেই। বরং রামজীবনবাবু এখন গর্বিত।

একদিন দেখা করার জন্যে সুধাময়কে ডেকে পাঠিয়েছিলেন, কিন্তু তাঁর জন্যে অপেক্ষা না করে সেদিনই এসে হাজির হলেন। বললেন, স্কুলে সকলের সামনে আর বলতে চাই না, সুসংবাদ আছে। বংশী থার্ড হয়েছে এবার। ছেলেটা সত্যি খুব ব্রাইট, যদি ভাল কোচিং পেত....

সুধাময় জানেন, রামজীবনও জানেন, সেটা সম্ভব নয়। ও যেটুকু সুযোগ পেয়েছে সেটাই ওর ভাগ্য।

সুধাময় বললেন, ওরা শিক্ষিত নয় সে-কথাই আমরা বলি, গ্রামে গ্রামে স্কুল খুলে দিয়েই দায়িত্ব সারি, কিন্তু স্কুলে শিখে আসার অক্ষরটা ভুলে গেলে যে তার বাবা-মা সেটুকুও বলে দিতে পারে না এমনই নিরক্ষর, সে-কথা মনে থাকে না। আমাদের ধারণা ওরা অযোগ্য। ওদের সেই বুদ্ধি নেই। কারণ আমরা শিক্ষিতরা অনেক আগে সুযোগ পেয়ে গেছি। বংশীর মতই একদিন খুঁড়িয়ে খুঁড়িয়েই তারাও লেখাপড়া শুরু করেছিল।

এ-সব কথা সঞ্জয় অনেক শুনেছে। মাত্র দুজন নাকি গ্রেস নম্বর পেয়ে প্রথম বি এ পাশ করেছিল। এখন কয়েক লক্ষ। চলন্ত ট্রেনের কামরায় এখন তারাই যাত্রী। আর অন্য সকলেই বাহিরি, বাহিরি।

তবু সঞ্জয়ও খুশি হয়ে উঠল।

রামজীবনবাবু বিদায় নিতেই ও চিৎকার করে ডাকল, মা শোনো, শুভা শুনে যা, বংশী থার্ড হয়েছে।

আসলে আনন্দটা বংশীর জন্যে, না ব্রজবাবুর গালে একটা অদৃশ্য চড় কষিয়ে দিতে পেরেছে বলে এত উল্লাস, সঞ্জয় নিজেও বুঝতে পারল না। খুশির খবরে চঞ্চল হয়ে উঠল ও, ঝুলবারান্দায় গিয়ে একবার ব্রজবাবুর বাড়ির দিকে তাকাল, ফিরে এল।

বংশী খেলতে গেছে, তখনও ফেরেনি।

সঞ্জয় ধীরে ধীরে ঢুকল বংশীর ঘরে। বংশীর ঘর। বংশীর সাফল্য যেন সঞ্জয়ের নিজেরই সাফল্য। এই বাড়ির সকলের।

মুহূর্তের জন্যে একটু অনুশোচনা হল সঞ্জয়ের।

ওকে স্কুলে ভর্তি করে দেওয়ার পর প্রথম দু-তিনটে বছর বংশী বাড়ির সবাইকে হতাশ করেছিল।

একবার রেগে গিয়ে বলেছিল, তোমার ইনটেলিজেন্ট ছেলে, শার্প মেমারি, দেখো তার কাণ্ড!

প্রগ্রেস রিপোর্টখানা বাবার দিকে এগিয়ে দিয়েছিল।

সুধাময় তার ওপর চোখ বুলিয়ে মাথা নিচু করেছিলেন, রিপোর্টটা ফেরত দিয়েছিলেন সঞ্জয়কে।

আর সঞ্জয় বলেছিল, ও সব হয় না, হয় না। একটা ফ্যামিলি ব্যাকগ্রাউণ্ড না থাকলে,

একটা বংশ...তা হলে সকলেই তো শিক্ষিত হয়ে যেত, সকলেই উন্নতি করত।

সুধাময় কোনও কথা বলেননি। আসলে যেন উনি নিজেই হেরে গেছেন।

তবু নিজেকে স্তোক দেবার মত করেই বলেছেন, পাশ তো করেছে!

কিন্তু সঞ্জয় যেন একটা প্রতিপক্ষ খাড়া করে নিয়েছিল। ব্রজবাবুকে। ওই ব্রজবাবুর মত, কিংবা জ্যাঠামশায়ের মত, যারা মনে করে সবই ঠিকঠাক আছে, ঠিকঠাক চলছে। যে যেখানে আছে সেখানে থাকলেই নিশ্চিন্ত।

ওর মধ্যে একটা জিদ্ ছিল, বংশী ওদের ধারণা বদলে দেবে। পারেনি বলেই সঞ্জয়ের এত ক্ষোভ। মুখ ফসকে ওই কথাগুলো বেরিয়ে পড়ল সে-জন্যেই। আসলে নিজেও হয়তো কথাগুলো বিশ্বাস করে, রক্তের মধ্যে ওই বিশ্বাস আছে, শুধু যুক্তি দিয়ে সরিয়ে রাখার চেষ্টা করে।

সুধাময় হতাশ সুরে বললেন, দেখা যাক্।

একটু থেমে হেসে উঠে বললেন, প্রথম যে-দুজন বি এ পাশ করেছিল তারা তো গ্রেস মার্ক পেয়েই পাশ করেছিল। ওকে সেটুকু গ্রেস তো দিতে হবে।

সঞ্জয় চুপ করে গিয়েছিল। ওর মন বলছিল, হবে না, হবে না। বংশী বড়জোর আরও দু-এক ক্লাশ উপরে উঠবে, তারপর ওদের সকলকে হতাশ করে ভিড়ের মধ্যে মিশে যাবে।

সুধাময় ওকেই স্বান্ত্বনা দিলেন, না নিজেকে, বোঝা গেল না। বললেন, দোষ তো আমারই। ওর পড়া দেখিয়ে দেওয়ার সময় পাই না, আজকাল এত ক্লান্ত লাগে, বয়স তো হচ্ছে।

সুধাময় সত্যি পারতেন না। নিত্য অসুখবিসুখ। অফিসে কাজের চাপ। সেজন্যেই শুভার জন্যে একজন প্রাইভেট টিউটর রাখতে হয়েছে।

সেই বংশী কখন থেকে একটু একটু করে ভাল নম্বর পেতে শুরু করেছে ওরা তেমন লক্ষও করেনি। তাই অবাক হয়ে গেল। উৎফুল্ল হয়ে উঠল।

রামজীবনবাবু বলে গেছেন, থার্ড হয়েছে। বংশী থার্ড হয়েছে।

সঞ্জয় গিয়ে ঢুকল বংশীর ঘরে। টেবিলের ওপর থেকে ওর বইগুলো নিয়ে মমতার হাতে নাড়াচাড়া করল। বইয়ের মলাট খুলতেই দেখল গোটা গোটা সুন্দর হাতের লেখায় বংশীর নাম। বংশীধর অধিকারী।

শুধু একটা নাম। ওরাই দিয়েছে। ঠিক মনে নেই কে। হ্যাঁ, মা বোধহয় বলেছিল বংশীধর। বংশীধর অধিকারী। নামটার ওপর এখন ওর কি মায়া। কত সুন্দর করে লিখেছে। ওই নামটা এখন ওর পরিচয়। শুধু একটা নাম ওকে সেই নুলো ভিখিরির হাতুয়া থেকে একেবারে পৃথক করে দিয়েছে। কিংবা এই শহর, এই বাড়ি, এই স্কুল। ওর থার্ড হওয়া।

অথচ কত সামান্য সুযোগ। কিন্তু সেই সুযোগই বা কে দিতে পারে, দিতে চায়।

সঞ্জয়ের মাঝে মাঝে সন্দেহ হয়, বংশীর মনে হয়তো বা কোনও ক্ষোভ আছে। ওদের বিরুদ্ধে কোনও অভিযোগ। আসলে মানুষ বোধহয় কৃতজ্ঞ থাকতে চায় না। যা পায় তা তার দাবি হয়ে ওঠে। অনুকম্পা কিংবা সাহায্যের হাতখানা ধরে সে উঠে দাঁড়ায়, কিন্তু পরমুহূর্তেই সেই হাতখানা দূরে ঠেলে দিয়ে নিজের পায়ে দাঁড়াতে চায়। ব্যক্তিত্ব গড়ে তুলতে চায়। স্বাধীন হতে চায়। অথবা যার হাত ধরে উঠেছিল, তার সমান হয়ে দাঁড়াতে চায়।

সেটাই তো হবার কথা। আমরা কৃতজ্ঞতা আদায় করতে চাই কেন? বার বার সে-কথা মনে পড়িয়ে দিতে চাই কেন! ভুলে যাওয়ার মধ্যেই তো তার মুক্তি।

হয়তো ভুলতে পারেনি বলেই বংশীর মধ্যেও একটা ক্ষোভ রয়ে গেছে।

সঞ্জয়ের মনে আছে, সেই বছরই একটা পারিবারিক দুর্যোগ ঘটে গেল।

বিভা, সঞ্জয়ের দিদি, বিধবা হয়ে ফিরে এল। সমস্ত বাড়িটার ওপর একটা শোকের ছায়া নেমে এল। সঙ্গে সঙ্গে বংশীর অস্তিত্বই ভুলে গেল ওরা।

প্রদীপদা চাকরি করত পাটনায়। মাত্র কদিনের অসুখে হঠাৎ মারা গেল। আর একটা বিরাট দুশ্চিন্তার বোঝা নেমে এল ঘাড়ের ওপর।

বিভা আর তার ছেলে বাপ্পাকে নিয়ে এল সঞ্জয়।

সুধাময় চুপচাপ বসে থাকেন, কারও সঙ্গে কথা বলেন না। দয়াময়ী একা থাকলেই চোখে জল। ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদেন। বিভা তখন পাথর।

কটা দিন বিভা আর বাপ্পা সঞ্জয়ের এই পশ্চিমের ঘরখানাতেই কাটাল। দয়াময়ী ওদের কাছে এসে শুতেন। বিভার পিঠে সান্ত্বনার হাত রাখতেন।

তারপর একদিন বংশীর ঘরে এসে বললেন, বংশী, তুই নীচের কোণের ঘরে তোর সব নিয়ে যা। দিদি এঘরে থাকবে।

কি এমন অন্যায় কথা।

বংশীর মুখ দেখে সঞ্জয়ের মনে হয়েছিল ওকে যেন অপমান করা হয়েছে। সারা মুখ ফ্যাকাশে হয়ে গেল, মুখ তুলে কথা বলতে পারছে না।

দয়াময়ী অতশত লক্ষ করেননি। মাধোকে ডেকে বললেন, ঠাকুরকে ডাক, দুজনে মিলে ওর টেবিল খাট নীচের কোনার ঘরে নামিয়ে দিয়ে আয়।

'নামিয়ে দিয়ে আয়'। মা কিছু ভেবে বলেনি। কিন্তু কথাটা খট্ করে কানে লেগেছিল সঞ্জয়ের। হয়তো বংশীরও।

মাধোর মধ্যে একটা উল্লাস দেখতে পেয়েছিল। ফাই ফরমাস করলে গড়িমসি করে কাজ করত ও, যত পুরনো হচ্ছিল ততই অবাধ্য হয়ে উঠছিল মাধো।

অথচ দয়াময়ীর কথা শোনামাত্র হাঁকডাক করে ঠাকুরকে এনে হাজির করল। দুজনে মিলে টেবিল চেয়ার নামিয়ে নিয়ে এল। তক্তপোশ বের করতে করতে বংশীকে বললে, চল বংশী, বইপত্তর নিয়ে নীচে নেমে চল।

বইগুলো গুছিয়ে নিয়ে বংশী নেমে গেল। মুখ নিচু করে।

ফাঁকা ঘরখানার এদিকওদিক তাকিয়ে দয়াময়ী সিলিঙের পাখাটা দেখলেন, বললেন, ওটা থাক।

বিভা আর বাপ্পার জন্যে নতুন খাট একটা আনা হয়েছিল।

দয়াময়ী বললেন, ওটা এঘরে লাগিয়ে দে।

তখন বিভার শোকসন্তপ্ত চেহারা সকলের চোখের সামনে। বিভা আর বাপ্পা। বংশীর কথা কারও মনেও ছিল না। মনে থাকার কথাও নয়।

তাছাড়া, আর তো কোনও উপায়ও ছিল না। ওকে তো আর বাড়ি থেকে বের করে দেওয়া হয়নি। সঞ্জয় নিজেও তো একসময় ওই কোনার ঘরেই ছিল। প্রয়োজন পড়লেই ব্যবহার হত। কত লোকই তো থাকে। নেহাত এ-বাড়িতে প্রয়োজন ছিল না বলেই নীচের তলা ফাঁকা পড়ে থাকে।

অথচ মাধো যেন নৃশংসভাবেই বললে, নীচে নেমে চল বংশী।

মাধোর মুখে কি হাসি সেদিন।

সঞ্জয় ভেবেছিল, বংশী এসে পাখা খুলে নিয়ে যাওয়ার কথা বলবে। তাহলে অস্বস্তিতে পড়তে হত। এমনিতেই বাপ্পার জন্যে পড়ার টেবিল কিনতে হবে। আরেকটা চেয়ার অবশ্য আছে।

না, বংশী কিছুই বলল না।
বংশীর কথা ওরা ভুলেও গিয়েছিল।

এর পরের কয়েকটা মাস সঞ্জয়ের স্মৃতিতে অস্পষ্ট হয়ে আছে। সে ছবিতে বংশীর মুখ একেবারে আবছা, জলে আঁকা ছবির মত।

সমস্ত গাছপালা উপড়ে দিয়ে ঝড় বয়ে গেছে বাড়িটার ওপর দিয়ে। ঘরের চাল উড়ে গেছে। তারপর কান্নাচাপা গৃহস্থের মত আবার সংসারকে নতুন করে সাজানোর তোড়জোড়।

একটা বিরাট দায়িত্ব এসে পড়েছে সুধাময়ের ঘাড়ে।

বিভা। বিভার ছেলে বাপ্পা।

সুধাময় ভেঙে পড়েছেন। দয়াময়ী বড় মেয়ের চোখের আড়ালে পুজোর ঘরে বসে বসে কাঁদেন।

সবচেয়ে বড় সমস্যা বাপ্পা।

বিভা বিষণ্ণ ক্লান্তিতে বললে, আমি আর কিছু ভাবতে পারছি না সঞ্জয়, বাপ্পার যা-হোক ব্যবস্থা তোরাই করে দে।

বিভার বলার প্রয়োজন ছিল না। সুধাময় আগেই ভেবেছেন।

সঞ্জয়কে বলেছেন একদিন, বাপ্পার কি দোষ, প্রদীপ তো নিজের কাজ নিয়েই ব্যস্ত থাকত, একটা ভাল স্কুলও ছিল না ওখানে।

বাপ্পা সেজন্যেই লেখাপড়ায় ভাল হতে পারেনি। এখন সমস্যা, ওকে একটা ভাল স্কুলে ভর্তি করতে হবে। ওর নিজের ভবিষ্যৎ, বিভার ভবিষ্যৎ।

সঞ্জয় বললে, জ্যাঠামশাইকে একবার বলে দেখি।

সুধাময় বললেন, আমাদের অফিসের হরেনবাবু একদিন বলছিলেন, কোন একটা মিশনারি স্কুলে যেন চেনা আছে।

এটা জীবনমরণের প্রশ্ন, মর্যাদার প্রশ্ন।

বাপ্পা আমাদেরই একজন। পিতৃহারা ছেলে, অসহায় এক বিধবা মার সন্তান।

জ্যাঠামশাই এলেন। একটা কিছু করতেই হবে, আমাদের বাড়ির একটা ছেলেকে আমরা তো তলিয়ে যেতে দিতে পারি না। এ তো তোদের ওই বংশী নয়, যে লেখাপড়া হল কি হল না তাতে কিছু যায় আসবে না।

অন্যসময় হলে সঞ্জয় বলে বসত, জ্যাঠামশাই, বংশী থার্ড হয়েছে।

কিন্তু ওঁর কথা শুনে কিছু বলল না। বরং বংশীর কথাটা মনে আসার জন্যে ওর নিজেরও যেন খারাপ লাগল। কার সঙ্গে তুলনা।

অফিসের হরেনবাবু একদিন এলেন। সমবেদনায় চুপ করে রইলেন অনেকক্ষণ। তারপর বিভাকে সান্ত্বনা দিলেন, তুমি কিচ্ছু ভেবো না মা, ব্যবস্থা একটা হবেই।

সুধাময়কে বললেন, আফটার অল ভদ্রঘরের একটা ছেলে, সদ্য বাবা মারা গেছে, তার জন্যে কিছু না করতে পারলে তো মহাপাতক হবে।

একটা চিঠি লিখে দিতে গিয়ে ছিঁড়ে ফেললেন। না, এসব চিঠিফিটির কাজ নয়। সঞ্জয়, তুমি চলো আমার সঙ্গে, আমিও যাব।

তারপর কি ভেবে বললেন, বিভা, তুমিও চলো।

সঞ্জয়ের নিজেরও তাই মনে হয়েছিল। সদ্য বিধবা বিভাকে দেখলে নিশ্চয় একটা সহানুভূতি জাগবে।

সব দিক থেকে চেষ্টা শুরু হয়ে গেল।

জ্যাঠামশাই খুঁজে খুঁজে বের করলেন কোন এক বড় স্কুলের সেক্রেটারির এক ঘনিষ্ঠ বন্ধুব পরিচিত এক হোমড়াচোমড়া পুলিশ অফিসারকে, তাঁকে ফোন করে দিলেন জ্যাঠামশাইয়ের অফিসের চিফ অ্যাকাউন্টেন্টের পরিচিত আই টি ও।

আমাদের সুস্থির মধ্যবিত্ত সমাজের একটি পরিবার তলিয়ে যেতে বসেছে। একটি ছেলের ভবিষ্যৎ। অনেকেই তো তলিয়ে যায়। কেউ সাহায্যের হাত এগিয়ে দেয় না। কিন্তু তারা নিতান্তই মধ্যবিত্ত। নামেই শুধু। কিন্তু এই পারস্পরিক গ্রন্থিবদ্ধ প্রভাবের জালের মধ্যে তো তারা নেই। সুধাময়ের পরিবার থেকে তারা ভিন্ন। সুধাময় নিজে বিরাট কেউ নন। কিন্তু আত্মীয় বন্ধু সহকর্মী নিয়ে তিনিও সেই প্রভাবশালীদের অংশীদার।

টেলিফোন, চিঠি, ছোটাছুটি, দেখা করা। একটি সম্ভ্রান্ত মধ্যবিত্ত পরিবার, একটি পিতৃহারা ছেলে, তার অসহায় বিধবা মা। নিতান্তই ভাল স্কুল পায়নি, বাবা আজ এখানে, কাল সেখানে, ছেলের পড়াশুনোর দিকে চোখ দিতে পারেনি, তার ওপর এই দুর্দৈব।

একটা ঝড় বয়ে গেল বাড়িটার ওপর দিয়ে। কিন্তু শেষ অবধি একটা ভাল স্কুলেই ভর্তি হল বাপ্পা। ভর্তি করা গেল।

সুধাময় বিভাকে বললেন, স্কুলের মাইনে যতই হোক, তুই অত ভাবছিস কেন। আমি তো মরে যাইনি।

সঞ্জয়ের মনে হল জ্যাঠামশাই ঠিকই বলতেন, যে যেখানে আছে সেখানেই তার থাকার কথা। তাকে আমরা নেমে যেতে দিতে পারি না। সে তো আমাদেরই একজন।

ভাগ্যদোষে বাপ্পা একটু পিছিয়ে পড়া ছেলে। বাবা-মা তার দিকে ঠিকমত মনোযোগ দিতে পারেনি বলেই। কিন্তু সঞ্জয় তাকে পিছিয়ে পড়তে দেবে না। এবাড়ির সম্মান-অসম্মান তার সঙ্গে জড়িয়ে আছে, এবাড়ির মর্যাদা।

জ্যাঠাইমা একদিন এসে প্রশ্ন করেছিলেন, তোমার কোন ক্লাশ হল বাপ্পা ?

আরেকজন কে যেন সঙ্গে সঙ্গে বয়েস জিগ্যেস করেছিল।

ওরা সকলেই অস্বস্তি বোধ করেছিল। পাশ করো, ভাল রেজাল্ট, একটা চাকরি, তারপর ভাল চাকরি। ব্যাস্, তা হলেই তুমি নিশ্চিন্ত। তাহলেই সকলে নিশ্চিন্ত। তুমি যেখানে ছিলে সেখানেই রয়ে গেলে। সেই নিরুপদ্রব নিশ্চিন্ততায়। কি ভাবে স্কুলে বা কলেজে ভর্তি হয়েছিলে, কি ভাবে পাশ করেছো, কে প্রভাব খাটিয়ে চাকরি জুটিয়ে দিয়েছিল, কার সুনজরে পড়ে উন্নতি, এ-সব কেউ জানতে চাইবে না। তুমি বংশপরম্পরায় যোগ্যতমদের তালিকাভুক্ত হয়ে গেলে। তুমি বিশ্বাস করতে পারবে এই জায়গাটিতে থাকার অধিকার ছিল তোমার জন্মগত।

সঞ্জয়ও ব্যস্ত ছিল বিভা আর বাপ্পাকে নিয়ে। প্রদীপের ইনসিওরেন্স-প্রভিডেন্ট ফান্ড আদায় করা, বিভার জন্যে সেই আর্থিক নিরাপত্তার ব্যবস্থা করে দেওয়ার কাজে। বাপ্পার জন্যে দায়িত্বশীল টিউটর জোগাড় করা।

ওরা বংশীর কথা প্রায় ভুলেই গিয়েছিল। কখন স্কুলে যায়, কখন ফেরে, খবরও রাখত না। নীচের তলার কোনার ঘরটিতে থাকত, নিঃশব্দে পড়াশুনো করত।

হঠাৎ তাই রামজীবনবাবুকে আসতে দেখে বিচলিত হয়েছিলেন সুধাময়। বংশীদের স্কুলের হেডমাস্টার রামজীবনবাবু।

সঞ্জয় বললে, আসুন, আসুন।

নেহাতই ভদ্রতা। রামজীবনবাবু বা বংশী সম্পর্কে তখন আর কোনও কৌতূহল নেই। কিন্তু এসেছেন যখন, নিশ্চয় কোনও খবর আছে।

দোতলায় নিয়ে গেল তাঁকে। সুধাময় আজকাল আর নীচে নামতে চান না।

সুধাময়বাবু উঠে দাঁড়িয়ে নমস্কার করলেন, বসতে বললেন।

দু-একটা কথার পর রামজীবনবাবু বললেন, সে কি, আপনারা জানেন না ? আমি তো এ স্কুলে এখন নেই।

—সে কি ! তাই নাকি ? কই বংশী তো বলেনি।

রামজীবনবাবু কি যেন ভাবলেন, তারপর বললেন, ও।

একটু থেমে বললেন, খুব ভাল স্কুলে চলে গিয়েছি, হেডমাস্টার হয়েই।

স্কুলের নামটা বললেন।

—কলকাতার বাইরে, তা হোক্। বিরাট স্কুল। বড় বোর্ডিং হাউস আছে। অনেক দূর-দূর জায়গা থেকে ছাত্ররা এসে থাকে।

বিদ্যুতের মত দু-একটা ভাবনা সুধাময়ের মাথায় খেলে গেল। বাপ্পাকে ওখানে ওঁর কাছে দিলে কেমন হত। না তার চেয়ে মিশনারি স্কুলটাই ভাল।

ওঁরা কিছু বলার আগেই রামজীবনবাবু বলে বসলেন, আপনার কাছে এসেছি একটা অনুরোধ নিয়ে।

—বলুন, বলুন।

রামজীবনবাবু একটু ইতস্তত হয়ে বললেন, বংশীকে আমি আমার স্কুলে নিয়ে যেতে চাই। বোর্ডিংয়ে থাকবে। ওর কোনও খরচ লাগবে না। স্কুল ওকে সব ফ্রি করে দিতে রাজি হয়েছে।

সঞ্জয় যেন একটা ধাক্কা খেল। সুধাময় চুপ করে রইলেন।

বেশ কিছুক্ষণ পরে বললেন, বংশী কি রাজি হবে ?

রামজীবনবাবু হাসতে হাসতে বললেন, না, ওর সঙ্গে তো কথা হয়েছেই। ও যেতেই চায়। একটা ব্রাইট ছেলে, সুযোগ পেলে ও কিন্তু ভাল রেজাল্ট করবে।

সঞ্জয় ক্ষুণ্ণভাবে বললে, কেন, এ-স্কুলে কি সুযোগ পাচ্ছে না ?

রামজীবনবাবু বললেন, আফটার অল এখানে সকলেই তো ওর পাস্ট হিস্ট্রি জানে। তার ফলে কেউ কেউ যেমন বেশি ইন্টারেস্ট নেয়, তেমনি কেউ কেউ ওকে ঠিক পছন্দ করে না। একজন নাকি ঠাট্টা করে ওকে অনধিকারী বলে ডাকে। তাছাড়া একটা ভাল স্কুলে পড়লে ...এ স্কুলকে তো সকলে টি সি স্কুল বলে। অন্য স্কুলে ফেল করে এসে এখানে প্রোমোশন পেয়ে ভর্তি হয়।

হাসলেন রামজীবনবাবু।

দুদিন আগে এ-সব কথা শুনলে উনি নিজেই হয়তো চটে যেতেন। এখন নিজেই বলছেন।

রামজীবনবাবু আবার বললেন, দেখুন, ভেবে দেখুন। ছেলেটার ভবিষ্যৎ...

সুধাময় দীর্ঘশ্বাস ফেলে বললেন, ও যখন নিজেই যেতে চায়, যাক না। আমরা কেন আটকাতে যাব।

কিন্তু সুধাময় খুব আঘাত পেয়েছেন।

রামজীবনবাবু চলে যেতেই সঞ্জয় বললে, ও ভালই হয়েছে। আব্দার পেয়ে পেয়ে বেয়াড়া হয়ে যাচ্ছিল।

সঞ্জয়ের কথা বোধহয় সুধাময়ের কানে গেল না।

কি যেন চিন্তা করতে করতে বললেন, বংশী নিজেই চলে যেতে চায়।

—যাক্ না। কত সুখে থাকতে পায় দেখা যাবে। বোর্ডিয়ের খাওয়া তো জানে না, তার ওপর বিনা টাকায়।

বংশী এভাবে চলে যেতে চাইবে, চলে যাবে, কেউ ভাবেওনি। অথচ ভেতরে ভেতরে ওরা বোধহয় তাই চেয়েছিল।

দয়াময়ী একদিন দুঃখ করে বলেছিলেন, একেই ভাগ্য বলে। বংশী দিব্যি লেখাপড়ার সুযোগ পেল, আর বাপ্পা আমাদের ঘরের ছেলে...

সঞ্জয় রেগে গিয়েছিল সেদিন।—তুমি কথায় কথায় ওই বংশী বংশী কোরো না তো। ওর সঙ্গে বাপ্পাকে তুলনা করা, বিভার কাছে বাপ্পার কাছে, ওটা ইনসাল্টিং। আমাদের কাছেও।

তবু সকলেরই মন খারাপ হয়ে গেল।

দয়াময়ী দুঃখের হাসি হেসে বললেন, সে জন্যেই বলে পরের সোনা, কানে দিতে নেই।

সুধাময়ের গলায় একটা আবেগ আটকে গেল। দীর্ঘশ্বাস ফেলে বললেন, যেতে চায়, যাক্।

রামজীবনবাবু ওকে নিতে এলেন একদিন। তাঁকে নীচের বসার ঘরে বসতে বলা হল।

দয়াময়ী বংশীকে কাছে বসিয়ে খাওয়ালেন। যাবার সময় ওর কপালে আবার সেই প্রথম স্কুলে যাবার দিনের মত দইয়ের ফোঁটা এঁকে দিলেন।

বংশী ওঁকে প্রণাম করতেই বুকে জড়িয়ে ধরলেন। চোখে জল এসে গেল বংশীর। দয়াময়ীর চোখ তখন একেবারে ঝাপসা।

বললেন, কত বড় হয়ে গেছিস বংশী। সেই কত ছোট ছিলি।

সত্যি, বংশী তখন দয়াময়ীর কাঁধ ছাড়িয়ে গেছে।

ও চুপচাপ এসে সুধাময়ের সামনে দাঁড়াল। —বাবু।

বাবু! এ-বাড়ির সকলেই ওর দিদি দাদা, দয়াময়ী তো মা। কিন্তু এই বাবু ডাক ও বদলাতে পারেনি। কেউ বদলাতে বলেওনি কোনদিন।

সুধাময় ইজিচেয়ারে গা এলিয়ে কাগজ পড়ছিলেন, মুখের সামনে থেকে কাগজ সরালেন, এক মুহূর্তের জন্যে তাকালেন বংশীর মুখের দিকে।

বংশী ওঁর পা ছুঁয়ে প্রণাম করল। সুধাময় সোজা হয়ে বসলেন। কোনও কথা বললেন না।

বংশী কিছুক্ষণ দাঁড়িয়ে রইল চুপচাপ। তারপর দয়াময়ীর দিকে ফিরে বললে, আসি মা।

চলে গেল। সঞ্জয় ওর সঙ্গে সঙ্গে নেমে গেল। রামজীবনবাবুর সঙ্গে দেখা করা দরকার। ওটা ভদ্রতা।

দয়াময়ী ঝুল বারান্দায় বংশীর চলে যাওয়া দেখলেন। ওঁরই কিনে দেওয়া সেই টিনের স্যুটকেশ, সতরঞ্চি-মোড়া বিছানা। বইপত্তর। বুকের মধ্যে একটা শূন্যতা।

সেখান থেকে সরে এসে নিজের মনেই বললেন, এতদিনের মায়া। ওরও খুব কষ্ট হবে, জানিস শুভা।

শুভার কাছে সবটাই কেমন অপমান মনে হচ্ছিল। আমরা তোকে কুড়িয়ে নিয়ে এলাম। ইস্কুলে ভর্তি করলাম, এত বড় হলি। সে তো আমাদের জন্যেই। আজ সুযোগ পেয়েই দিব্যি চলে যেতে পারলি।

ভিতরে ভিতরে একটা রাগ। রামজীবনবাবুর ওপর, বংশীর ওপর।

—ওই হেডমাস্টার লোকটাই...

সঞ্জয় হাসলে। বললে, না। ওঁর কোনও দোষ নেই। বলছিলেন সব...উনি নিজেও

নাকি এভাবেই মানুষ হয়েছিলেন।

তারপর একটু থেমে বললে, ও গেছে বাঁচা গেছে।

আসলে সঞ্জয়েরও বোধহয় অপমান লাগছিল। রাগ হচ্ছিল বংশীর ওপর।

সুধাময়কে শুনিয়ে বললে, ও সেদিন যে-কাণ্ড করেছে, তারপর ওকে তাড়িয়েই দেওয়া উচিত ছিল।

সুধাময় জানতেন না, প্রশ্ন করলেন, কি করেছে ?

সব কথা তো সুধাময়কে বলা হয় না। তাই বলা হয়নি।

বিভা বুঝি একদিন ও স্কুল থেকে ফেরার পর কি একটা কিনে আনতে বলেছিল দোকান থেকে।

বংশী বলেছে, আমার এখন অনেক টাস্ক করতে হবে, আপনি মাধোকে বলুন।

বিভা হাসতে হাসতে বললে, আমি অত বুঝিনি, বাড়িতে রয়েছে, ভাবলাম, ওকেই বলি। ও যে মার পুষ্যিপুত্তুর আমি কি করে জানব।

সুধাময় শুনে বললেন, হুঁ।

সঞ্জয় বললে, সেদিনই ওকে আমি তাড়িয়ে দিতাম।

আসলে এটা অভিমান না রাগ, সঞ্জয় নিজেও বুঝতে পারছে না।

ওরা ধরেই নিয়েছিল বংশী থাকবে, ওদের ওপর নির্ভর করে। ওদের ইচ্ছে-অনিচ্ছের ওপর নির্ভর করবে ওর ভবিষ্যৎ।

সুধাময় ধীরে ধীরে বললেন, কার যে কোথায় লাগে, কোথায় কষ্ট, আমরা তো সব বুঝি না। তাছাড়া মানুষ হওয়ার নেশা তো আমরাই ওর মধ্যে ঢুকিয়ে দিয়েছি।

শুভা হেসে উঠে বলল, আমরা কি ওকে বুঝিয়েছি ও আমাদের সমান হয়ে যাবে ?

## ॥ ৬ ॥

সঞ্জয় পাশ করে বেরিয়ে এল, বেকার হয়ে পড়ল। তারপর একদিন চাকরি পেয়ে গেল। যারা চাকরি পায়, তারা যে-ভাবে পায়। হয়তো ভাগ্য। হয়তো যোগাযোগ, হয়তো যোগ্যতা। খুঁটিয়ে খুঁটিয়ে খবরের কাগজের বিজ্ঞাপন দেখেছে, দরখাস্ত পাঠিয়েছে। কখনও ইন্টারভিউ পেয়েছে, কখনও পায়নি। ইন্টারভিউ দিয়েও কখনও কখনও খবর নেই। চেনা-জানা বা আত্মীয়স্বজনদের কাছে ধর্না দিয়েছে। সুধাময় চিঠি লিখে অনুরোধ জানিয়েছেন, সে চিঠি নিয়ে সঞ্জয় এর ওর সঙ্গে দেখা করেছে। তারপর একদিন কিভাবে যেন চাকরি হয়ে গেছে। যারা অযোগ্য তাদের হয়নি। তাদের হয় না।

আমরা চাকরি পাই ? না, ওরা চাকুরে পায় ?

ওর এক বন্ধু রসিকতা করে বলেছিল, আমরা ঝাঁক ঝাঁক ইলিশ হয়ে ছুটছি, ওরা জাল টাঙিয়ে রেখেছে। জালে যে-কটা ধরে, টেনে তুলে নেয়।

না, সঞ্জয় ওর যোগ্যতার জন্যেই চাকরি পেয়েছে। উন্নতি করেছে। ও স্মার্ট। চটপট কথা বলতে পারে, ইংরিজি—হ্যাঁ, পরীক্ষার রেজাল্ট ভালই। এগুলোই কি যোগ্যতা নয় ? ওর মত যোগ্য আরও অনেকে ছিল, পায়নি। একেই কি ভাগ্য বলে ? এ অফিসে একজন চেনা লোক ছিল, সে-ই বলেছিল চেষ্টা করতে। সেও তো যোগাযোগ।

জ্যাঠামশাই ঠিকই বলতেন, যে যেখানে আছে সেখানেই থাকলে শান্তি। সঞ্জয় যেখানে ছিল সেখানেই রয়ে গেল। অন্যেরা ভিড় করে এলে আরও অনিশ্চয়তা।

চাকরি পাওয়ার পর একটাই কাজ। বিয়ে করা। সঞ্জয় বিয়ে করল। তার পর থেকে

এই পশ্চিমের ঘরখানা ওর। ওর আর ঝুমার।

ঝুমা একদিন নীচের তলার ঘরগুলো ঘুরে ঘুরে দেখছে। তখন নতুন বউ।

এটা-ওটা দেখতে দেখতে চোখ পড়ল বারান্দার এক কোণে ফেলে রাখা ছোট্ট টেবিলটার দিকে।

মৃদু হেসে কৌতুকের স্বরে প্রশ্ন করল, তোমার ছেলেবেলার পড়ার টেবিল, তাই না?

সঞ্জয় বলে উঠল, না না। ওটা বংশীর।

—বংশী?

সেই প্রথম বংশীর নাম শুনল ঝুমা।

সঞ্জয় বললে, কোণের ঘরে ছিল, রাখার তো জায়গা নেই, তাই।

বলতে গিয়েও একটু অস্বস্তি।

আপিসে একদিন ক্যান্টিনে বসে আড্ডা দিতে দিতে মধ্যবিত্তদের কথা উঠেছিল। আজকাল প্রায়ই ওঠে।

একজন রসিকতা করে জিজ্ঞেস করলে, মধ্যবিত্ত মানে কি?

হীরেন বললে, একটা ডিগ্রি, অন্তত পাশ কোর্সে বি এ, একটা চাকরি, বিয়ে করা, ছেলেমেয়েকে ভাল স্কুলে পড়ানো, রিটায়ারমেন্ট, মরার পর শ্বেতপদ্মের মালা।

যে প্রশ্ন করেছিল, সে বললে, ব্যাচেলাররা মধ্যবিত্ত নয়?

হীরেনের উত্তর, একসেপশন প্রুভস্ দ্য রুল।

কিন্তু সঞ্জয় বুঝতে পারে, ওসব নয়। আসলে মধ্যবিত্ত বলতে বোঝায় এক ধরনের সাম্প্রদায়িকতা, যার মধ্যে কিছুটা উচ্চবিত্তরাও আছে। এই সাম্প্রদায়িকতার বাইরের চেহারাটা মানবিকতা। বিধবা হওয়ার পর কত সহজে বিভা একটা চাকরি পেয়ে গেল।

সমস্যা শুধু বাপ্পাকে নিয়ে। ছেলেটা লেখাপড়ায় ভাল হতে পারল না।

সেজন্যে ওকে নিয়েই যত লজ্জা।

বংশী চলে যাবার পর ছুটিছাটায় দু-একবার এসেছে। আসত। তারপর আসা-যাওয়া কমতে শুরু করল।

একদিন এল। বেশ হাসিখুশি। আরও লম্বা হয়েছে। হাতে একটা ড্রয়িং খাতা।

সুধাময়ের সামনে গিয়ে হাসি-হাসি মুখে বললে, মেসোমশাই, ভাল আছেন?

সুধাময় চমকে চোখ তুললেন।—ও, বংশী। কেমন আছিস? মন দিয়ে পড়াশোনা করছিস তো?

'মেসোমশাই' ডাকটা কিন্তু খট্ করে কানে লেগেছে সঞ্জয়ের।

শুভাকে ইশারায় ডেকে নিয়ে গিয়ে ফিসফিস করে বলেছে, ও বাবাকে আগে বাবু বলত না?

—হ্যাঁ রে দাদা। বলে হেসেছে শুভা।

তারপর আবার ফিরে এসেছে বংশীর কাছে।

সরলভাবে প্রশ্ন করেছে, কোন ক্লাস হল তোর!

বংশী একমুখ হেসে বললে, টেস্ট পরীক্ষা হয়ে গেছে, এবারই তা দেব।

—সে কি রে? সুধাময়ও আশ্চর্য হয়েছেন।

আসলে এত বছর পার হয়ে গেছে, ওঁদের নিজেদেরই খেয়াল ছিল না। এর আগে মাঝে মাঝে এসেছে, সব সময় জিজ্ঞেস করা হয়নি।

শুনতে খারাপও লাগে। বাপ্পার কিছু হল না। হয়তো কিছু হবেও না। তাই ও এলে পড়াশুনোর প্রসঙ্গে কেউ যেতে চাইত না। কোথায় যেন ছোট হয়ে যেত সকলে।

খবর পেয়ে দয়াময়ী এলেন।—কত বড় হয়ে গেছিস রে।

হাসলেন, বসতে বললেন।
হঠাৎ সুধাময় প্রশ্ন করলেন, ওটা কি ? অর্থাৎ ওই হাতের খাতাটা।
বংশী হাসতে হাসতে বললে, আপনাকে দেখাতেই তো আনলাম।
বলে খাতাখানার পাতা উল্টে দেখাতে লাগল।
ছবি।
—তোর আঁকা ?
বংশী ঘাড় নাড়ল। —হ্যাঁ।
পাতা উল্টে উল্টে সুধাময় দেখলেন, দয়াময়ী দেখলেন।
সঞ্জয় তেমন কোনও আগ্রহ দেখাল না।
—কেমন হয়েছে মেসোমশাই ?
উদগ্রীব হয়ে তাঁর মুখের দিকে তাকাল বংশী। যেন প্রশংসা শোনার জন্যে উন্মুখ হয়ে আছে।
সুধাময় পাতা উল্টে সব দেখে খাতাটা বন্ধ করলেন। ফেরত দিলেন। বললেন, ভাল। খুব ভাল।
বংশীর মুখখানা ম্লান দেখাল। ও বুঝেছে, ওই কথার মধ্যে কোনও প্রাণ নেই। তাই নিজেকেই বোধহয় স্তোক দিল, বলল, সবে তো শিখছি। এখন এত পড়ার চাপ, আঁকতে সময়ই পাই না।
তারপর হঠাৎ প্রশ্ন করলে, বড়দি কই ? দেখছি না।
বড়দি মানে বিভা। সঞ্জয় বললে, বড়দি এখন অন্য বাড়িতে।
একটু থেমে বললে, চাকরি করে। এখান থেকে ওর অফিস অনেক দূর হয়।
এরপরই সেই মারাত্মক প্রশ্ন। ওরাও আতঙ্কিত হয়ে ছিল এতক্ষণ।
বংশী বললে, আর বাপ্পা ? ও এখন কি পড়ছে ?
দয়াময়ী বললেন, কি যেন পড়ছে, জানি না বাপু।
সঞ্জয় আর শুভা সরে গেল।
সুধাময় হাতের খবরের কাগজে মন দিলেন।
দয়াময়ী উঠে গিয়ে প্লেটে করে দুটো মিষ্টি নিয়ে এলেন।
বসে বসে সন্দেশ দুটো খেল বংশী।
তারপর উঠে দাঁড়াল।
সুধাময়ের ঘরে ঢুকল। দেখল। —ঠিক তেমনি আছে, না মাসিমা ? শুধু ক্যালেণ্ডারটা বদলেছে।
দয়াময়ী ওর পিছনে পিছনে এলেন।
বংশী যেন কোনও কথা, কোনও কাজ খুঁজে পাচ্ছে না।
দয়াময়ীর ঘর থেকে বেরিয়ে উত্তরের ঘরখানার দিকে গেল। 'বংশীর ঘর'। একসময় সবাই বলত বংশীর ঘর। তারপর থেকে বিভার। এখন টুকিটাকি জিনিসপত্তর আছে, ঘরখানা ফাঁকা।
বংশী এদিক-ওদিক তাকিয়ে দেখল। একবার বোধহয় সিলিঙের দিকে তাকাল।
তারপর সঞ্জয়ের ঘরে এল।
ঝুমাকে দেখে হাসল, দুহাত জোড় করে বললে, নমস্কার বউদি। একটু থেমে বললে, এর আগের বার এসে শুধু ছবি দেখেছি। আপনি বাপের বাড়ি গিয়েছিলেন।
ঝুমা হেসে বললে, ছবি দেখেই চিনে ফেললে ?
বংশী হাসল। —আমাকে বোধহয় চেনেন না। আমি বংশী।

ঝুমা বললে, চিনি চিনি, ওদের কাছে কত শুনেছি।

বংশী হঠাৎ শুভার দিকে তাকিয়ে বললে, তোমার বিয়েতে যেন ফাঁকি দিয়ো না শুভাদি।

শুভা হাসতে পারল না। ও তো আগে ছোড়দি বলত। এখন শুভাদি! মেসোমশাই!

সঞ্জয় একটু অস্বস্তি বোধ করল। ওর বিয়েতে বংশীকে একটা কার্ড পাঠানোও হয়নি। ভুলে গিয়েছিল, নাকি ইচ্ছে করেই করেনি এখন আর মনে নেই। কিংবা ঠিকানা কোথায় লিখে রেখেছিল খুঁজে পায়নি।

বংশী হঠাৎ একদিন এসে প্রথম যখন শুনল, খুব লেগেছিল ওর।

বারবার দয়াময়ীকে বলছিল, ছোড়দার বিয়েতে আমি একটু হই হই করতে পেলাম না।

বারবার জিজ্ঞেস করছিল, বউদি কবে আসবেন?

তারপর এই এতদিন বাদে এল। ঝুমাকে দেখল। কিন্তু ও যেন বুঝতে পারছিল, ও এখনও বাহিরি, বাহিরি। কোথায় যেন একটা কাচের দেয়াল রয়েছে। সবই স্পষ্ট দেখা যায়, মনে হয় কাছেই, হাত বাড়ালেই ছোঁয়া যাবে। কিন্তু হাত বাড়ানো যায় না। শব্দ শোনা যায়, কিন্তু কথাগুলো স্পষ্ট কোনও কথা বলে না।

বংশী চলে গেল।

আর ঝুমা অবাক হয়ে বললে, ও তো দিব্যি ভদ্রলোকের ছেলে, তবে যে তোমরা কি-সব বলতে!

শুভা আর সঞ্জয় শব্দ করে হেসে উঠল।

ওরা কেন হাসছে ঝুমা বুঝতে পারল না। সঞ্জয় জানে ও বুঝতে পারবেও না। কারণ ও তো চোখের সামনে কিছু দেখেনি। ওর অতীত শুধু শুনেছে। হয়তো বিশ্বাসও হয়নি।

শুধু শুনে বোধহয় বিশ্বাস হয় না। কি করে হবে? বংশী যে এখন একেবারে বদলে গেছে। ওর কথাবার্তা। ওর পোশাকআশাক। হাঁটাচলা, ব্যবহার, নমস্কার করার ভঙ্গি।

শুভা ঈষৎ বিরক্তির সঙ্গে বললে, কত চেষ্টা করে ওর গেঁয়ো কথাবার্তা ছাড়িয়েছি জানো! কিন্তু হলে হবে কি, বাবাকে ওর এখন বাবু বলতেও লজ্জা, অথচ এই সেদিনও বলত।

সঞ্জয় ঠাট্টার ভঙ্গিতে টেনে টেনে বললে, মেসোমশাই।

—আর আমাকে শুভাদি বলছে। শুভা হেসে উঠল।

কিছুক্ষণের জন্যে বংশী একটা ঠাট্টার বস্তু হয়ে উঠল। কারণ ওরা সকলেই তার অতীত জানে। ওরাই ওকে গড়ে তুলেছে।

ঝুমার খুব খারাপ লাগছিল। —কি জানি ভাই, আমার বিশ্বাস হয় না।

সঞ্জয় ভাবল, আসলে আমরা চোখে যা দেখি সেটুকুই বিশ্বাস করি।

একসময় সুধাময় বলতেন, আমরা দুদিন আগে ভদ্রলোক হয়েছি, শিক্ষিত হয়েছি, ওরা দুদিন পরে। সুযোগ দিলে ওরাও হত।

—আমাদের কে সুযোগ দিয়েছিল? সঞ্জয় অবিশ্বাসের সুরে বলত।

সুধাময়ের উত্তর—কাকে কে কোথায় সুযোগ দিয়েছিল তা কি আর আজ জানার উপায় আছে! কেউ দিয়েছিল। অন্তত একটা ইস্কুল খুলে, কিংবা একটা চাকরি দিয়ে।

একটু পরে কি যেন চিন্তা করতে করতে বলেছিলেন, যারা ইস্কুল খুলেছিল, কিংবা অন্য কোনও সুযোগ দিয়েছিল, তারা কিন্তু ভেবেছিল আমরা সকলকে সুযোগ দিতে চাইব, শিক্ষিত করে তুলব। কিন্তু আমরা কি করলাম? আমরা, মানে আমাদের পূর্বপুরুষরাও

সুযোগ পেয়েই আলাদা হয়ে গেলাম, ওদের দুহাতে ঠেলে সরিয়ে দিতে চাইলাম।

হঠাৎ হেসে উঠে বললেন, আমরা ওদের বাহিরি করে দিলাম।

সঞ্জয় প্রতিবাদ করে বলেছে, কারণ ওরা অযোগ্য।

সুধাময় হাসলেন। —অযোগ্যদের দিয়েই তো ইংরেজ দেশটা চালাতে শুরু করেছিল।

একটা চটকদার কথা মনে পড়তেই প্রতিবাদ ভুলে গেল সঞ্জয়, হাসতে হাসতে বলেছে, সেজন্যেই বোধহয় অযোগ্যরাই চালাচ্ছে আজও।

সুধাময় এখন কিন্তু ওসব কথা বলেন না।

বাড়ির মধ্যে একটা বাপ্পা এসে ওঁর সমস্ত মত বদলে দিয়েছে। কিংবা সুধাময় নিজের কাছেই নিজে ধরা পড়ে গেছেন।

সঞ্জয়েরও এক একসময় তাই মনে হয়। আমরা দয়াদাক্ষিণ্য দেখাতে পারি, কাছে টেনে নিতে পারি না। আমরা ওদের ভাল চাই, সমান হতে দিতে চাই না।

কারণ ওই দূরত্ব না থাকলে আমরা নিরাপদ থাকব না। নিরাপত্তা থাকবে না। সেজন্যেই তো জ্যাঠামশাই বলেন, যে যেখানে আছে সেখানেই থাক। ব্রজবাবু বলেন, ওদের বরং রোজগারের পথ করে দাও, হাতের কাজ শেখাও।

আমরা যারা যোগ্য তাদের নিয়ে দুশ্চিন্তা নয়। তারা যোগ্যতা দিয়েই জয় করবে,—ভোগ, ঐশ্বর্য, মানসম্মান, প্রতিপত্তি। আশি ভাগ যাদের হাতে আছে তারাই পাবে। ভয় আমাদের মধ্যে যারা অযোগ্য তাদের নিয়ে। ওই বাইরের অযোগ্যরা এসে আমাদের মধ্যে যারা অযোগ্য তাদের হটিয়ে দেবে। তখন তো আমাদেরই মানসম্মান থাকবে না।

বাপ্পাকে নিয়ে সেজন্যেই তো এত চিন্তা।

এত ভাল স্কুলে দেওয়া হল, কত চেষ্টাচরিত্র করে, ধরাধরি করে ভর্তি করা হল। খুঁজে খুঁজে কত ভাল টিউটর রাখা হল। কিন্তু বাপ্পা সেই কোনরকমে পাশ করল। শুধুই পাশ।

তাও গোপন রাখতে হয়, কাউকে বলা যায় না। জ্যাঠামশাইয়ের আপিসের সুখেনবাবু, তাঁর দাদা ছিলেন ট্যাবুলেটর, তাঁকে ধরে একটা বিষয়ে তিন নম্বরের জন্যে ফেল ছিল...

সুখেনবাবু বলেছিলেন, ওই তিনটে নম্বর আপনা থেকে দিয়ে দেবারই কথা, কে আর দেয় বলুন...

শেষ অবধি বাপ্পা পাশ করল। কিন্তু বি-এ পর্যন্ত যদি এভাবে উতরে যেত, তা হলে ওরা নিশ্চিন্ত হতে পারত। তখন যাই করুক, ও একজন শিক্ষিত সভ্য ভদ্রলোক। তখন আর বাপ্পা এবাড়ির লজ্জা নয়।

এখন বংশী এসে জিজ্ঞেস করে, বাপ্পা কি করছে মাসিমা।

সঙ্গে সঙ্গে সকলের মাথা নিচু হয়ে যায়।

শুভা বললে, ওটা ওর অহঙ্কার। ও ভুলে যায় আমরাই তো ওকে নিয়ে এসে ইস্কুলে ভর্তি করে দিয়েছিলাম। নেহাত ওই হেডমাস্টারের সুনজরে পড়েছিল, তাই...

সঞ্জয় বললে, হেডমাস্টারের ফেবারিট বলেই ওর ওইসব থার্ড হওয়া, ফার্স্ট হওয়া। বোর্ডের পরীক্ষায় বোঝা যাবে।

যেন মনে মনে ওরা চাইছিল বংশীর অহঙ্কার চূর্ণ হোক।

শুধু ঝুমা বললে, অহঙ্কার বলছ কেন? ও হয়তো ভাবছে, তোমরা শুনে খুশি হবে। দেখলে না, ওর আঁকা ছবিগুলো দেখাতে এসেছিল। মায়া না থাকলে, কৃতজ্ঞতা না থাকলে কি আসে বারবার।

শুভা মুখ বাঁকাল। —তুমি ওকে কতটুকুই বা জানো বউদি।

সত্যি, মানুষ মানুষকে কতটুকুই বা জানে। জানতে পারে।

বংশীর সম্পর্কে ওদের কোনও আগ্রহও ছিল না। ওরা ব্যস্ত ছিল নিজেদের নিয়েই। বাপ্পাকে নিয়ে।

প্রথম প্রথম বাপ্পার কথা আপিসের কারও কাছে বলতে পারেনি সঞ্জয়, গোপন রেখেছিল। এ-কথা কি বলা যায় নাকি। কিন্তু শেষ অবধি না বলেও পারল না। যদি কেউ কিছু পথ বাতলে দিতে পারে।

—কি করা যায় বলো তো হীরেন ?

হীরেন সান্ত্বনা দিল।—সকলেই কি ডাক্তার-ইঞ্জিনিয়ার হবে নাকি ? না হলেই সে আর মানুষ নয় !

—না না, মানে একটা ডিগ্রিও যদি থাকত। অন্তত বি এ ডিগ্রিটা।

হীরেন বললে, একটা কোনও বিজনেস করে দিলেই তো হয়, কিংবা কোনও টেকনিক্যাল কিছু পড়াও। আমি খোঁজ নিচ্ছি।

সঞ্জয় বিভ্রান্তের মত বললে, হাতের কাজ !

হীরেন বলে উঠল, না না, টেকনিক্যাল কিছু।

সঞ্জয় এসে বিভাকে বললে।

বিভা প্রথমে অবাক হল। তারপর ক্ষোভ আর অভিমানে বলে উঠল, শেষ অবধি তাই করবে, উপায় কি। তোদের কাছে নিয়ে এলাম, ভেবেছিলাম তোরা কিছু একটা করবি...

সঞ্জয় আহত বোধ করল। নিজেকে ওর ভীষণ অক্ষম আর অসহায় মনে হল। এই ছেলেটার কথা কারও কাছে গিয়ে বলা যায় না। বললেও কেউ কিছু করে দিতে পারবে কিনা সন্দেহ। হয়তো পারবে না। মাঝ থেকে গোপন ক্ষতস্থানটা প্রকাশ হয়ে যাবে। একটা লুকোনো পারিবারিক কলঙ্কের মত ওটা তাই চেপে রাখতে হয়।

'টেকনিক্যাল কিছু পড়াও'। সঞ্জয়ের অস্পষ্টভাবে মনে পড়ল, ব্রজবাবু বলেছিলেন, বংশীকে হাতের কাজ কিছু শেখাও। করে খেতে পারবে।

নিজের মনেই সঞ্জয় ভাবল, আমাদের মুখের ভাষার শব্দের মধ্যেও কেমন অদ্ভুত একটা শ্রেণীবিন্যাস আছে। আছে বলেই তো আমরা যেখানে আছি সেখানেই থাকতে পাই।

এই সময়েই একদিন রামজীবনবাবু এসে সুধাময়ের সঙ্গে দেখা করে গেলেন। উৎফুল্ল মুখে বললেন, প্রথমেই আপনার কাছে ছুটে এলাম। আমি তো জানি, শুনে আপনিই আজ সবচেয়ে সুখী হবেন।

সুধাময় প্রথমে রামজীবনবাবুকে চিনতেই পারেননি।

রামজীবনবাবু নিজেই মনে পড়িয়ে দিলেন। তারপর বললেন, আপনার বংশীধর দু-দুটো লেটার পেয়েছে। টু ডে আই অ্যাম দি হ্যাপিয়েস্ট ম্যান।

তারপর হাসতে হাসতে বললেন, না, ভুল বললাম। আজ হ্যাপিয়েস্ট ম্যান বোধহয় আপনি। তারপরই অবশ্য আমি। আপনার কাছ থেকে দায়িত্ব নিয়েছিলাম, দায়িত্ব পালন করেছি। অবশ্য আরও ভাল রেজাল্ট করা উচিত ছিল ওর।

সুধাময় হাসবার চেষ্টা করলেন, পারলেন না।

শুধু দয়াময়ী বললেন, বেঁচে থাকুক, বড় হোক্।

বংশীও এসেছিল। ওকে খুব খুশি খুশি দেখাচ্ছিল। কিন্তু কেউই জিগ্যেস করল না ও এখন কি পড়বে, কোথায় পড়বে।

রামজীবনবাবুকে দেখেই সুধাময় একটু আতঙ্কিত হয়েছিলেন।

বংশীকে আসতে দেখেই সাবধান হয়ে গেলেন। কোনও প্রশ্নই করলেন না।

প্রশ্ন করলেই টাকার কথা না তুলে বসে বংশী। সাহায্যের কথা। রামজীবনবাবু যতক্ষণ ছিলেন সুধাময় ভয়ে ভয়ে কাটিয়েছেন। সাহায্যের কথা না বলে বসেন।

বললেও দিতে পারবেন না। এখন আর সেই সঙ্গতিও নেই। রিটায়ারমেন্ট এগিয়ে আসছে। শুভার বিয়ে দিতে হবে।

বংশীকে দেখেও তাই শঙ্কিত হলেন। ও বোধহয় সেজন্যেই এসেছে।

সঙ্গতি থাকলেও দিতেন কিনা সন্দেহ। ওদের জন্যে কিছু করে কোনও লাভ হয় না। শুধু অহঙ্কার বাড়িয়ে দেওয়া হয়। ওরা উল্টে আমাদেরই অপমান করে বসে।

—বাপ্পা ঢুকেছে কোথাও ? কি করছে ও ?

আবার প্রশ্ন করল বংশী।

সমস্ত শরীর রি-রি করে উঠল সঞ্জয়ের। রাগ চাপা দিয়ে বাঁকা হাসি হেসে বললে, একটা কিছু তো করবেই, ভদ্র ঘরের ছেলে যখন, ভিক্ষে তো আর করবে না।

বংশী কিন্তু খোঁচাটা টের পেল না। কিংবা বুঝতে পারল না।

সরল ভাবেই বললে, আজকাল তো কত রকম সব হয়েছে। পড়া মুখস্থ করে পাশ করাই তো সব নয়।

এমনভাবে বলল, যেন সান্ত্বনা দিচ্ছে।

ও চলে যাবার পর সঞ্জয়ের মনে হল আমরা আমদের পাপেই আবদ্ধ হয়ে গিয়েছি। এখন পরিত্রাণ পাবার চেষ্টা করছি হাতের কাজকে সম্মান জানিয়ে। যতদিন আমরা আলাদা হয়ে থাকতে পেরেছিলাম, তাচ্ছিল্যের দৃষ্টিতে দেখেছি। এখন নিজেরাও বাধ্য হচ্ছি বলেই হাতের কাজকে সম্মান দিতে চাইছি। অথচ সত্যি ওর মধ্যে তো কোনও অসম্মান নেই, অসম্মান ছিল না। আমরাই তো সমাজটাকে এইভাবে গড়ে তুলেছি। এখন নিজেদের জালে নিজেরাই জড়িয়ে পড়ছি।

কিন্তু বংশী কোনও সাহায্য চাইল না বলে খারাপ লাগছে। ওর গায়ে তো একটা সস্তা ছিটের জামা, রামজীবনবাবুর অবস্থা খুব সচ্ছল বলে তো মনে হয়নি।

ওরা ধরেই নিয়েছিল কলেজে পড়ার খরচ চালানোর জন্যে সাহায্য চাইবে। কি পড়বে কে জানে। ও যা অ্যাম্বিশাস, ডাক্তারি-ইঞ্জিনিয়ারিংও পড়তে পারে। হয়তো চান্সও পেয়ে যাবে।

ও যদি সাহায্য চাইত, সাহায্য করা যেত না ঠিকই। কিন্তু সাহায্য চাইবে না কেন !

মনে মনে ভাবল, হয়তো রামজীবনবাবু ওকে আশ্বাস দিয়েছেন।

সঞ্জয় ক্ষোভের সঙ্গে বললে, ওর এখন সাহায্য চাইতেও অপমান লাগে। ও তো এখন আর নুলো ভিখিরির হাতুয়া নেই।

ঝুমা সঞ্জয়ের মুখের দিকে তাকাল।—ও কথা বলছ কেন, ওর হয়তো প্রয়োজন নেই। আর চাইলেও তো তোমরা দিতে পারতে না।

শুভা বললে,পারতাম না নয়, দিতাম না। ওর কি এতটুকু কৃতজ্ঞতা আছে নাকি। ও ভাবছে আমাদের সমান হয়ে গেছে। কিংবা স্বপ্ন দেখছে আমাদের চেয়েও ওপরে উঠে যাবে।

ও ভাবছে, আমাদের সমান হয়ে গেছে।

সঞ্জয় বললে, ওকে আমরা সমান ভাবতাম, বাড়ির লোক করে নিয়েছিলাম, সেটা আমদের মহানুভবতা। 'মহানুভবতা' কথাটা উচ্চারণ করতে গিয়ে সঞ্জয় হেসে ফেলল। তারপর শুভার দিকে তাকিয়ে হাসতে হাসতে বললে, তা বলে ও নিজেও সমান ভাববে নাকি। ব্যাটা চিরকাল বাবু বলে এসেছে, এখন বাবু বলতেও লজ্জা।

শুভা হেসে বললে, দিব্যি চাঁদপানা মুখ করে বলে 'মেসোমশাই'।

সঞ্জয়ও হেসে উঠল।

ঝুমা ক্ষীণ প্রতিবাদ করল। —তাতে অন্যায় কি করেছে। ও তো আমাদের সমানই হয়ে গেছে।

শুভা বললে, তুমি ওর পাস্ট জানো না বলেই একথা বলছ। ওর পাস্ট তো তুমি দেখোনি। নোংরা শতচ্ছিন্ন জামা গায়ে কাদা মাখা একটা ভিখিরির ছেলে, ওর মা ওকে বেচে দিয়ে গিয়েছিল, মাকে বলে কিনা মাসিমা। হেসে উঠল। তারপর ধীরে ধীরে বললে, সে-কথা ভাবলেও আমার গা ঘিন ঘিন করে।

হয়তো সত্যি। সত্যিই হয়তো ওই দৃশ্যটা শুভা চোখের আড়াল করতে পারে না।

অনেকদিন পরের কথা।

শুভা একদিন বাড়ি ফিরেই রাগারাগি শুরু করে দিল।

দয়াময়ীকে দেখতে পেয়েই বললে,জানো তোমার পোষ্যপুত্রের কি কাণ্ড।

দয়াময়ী বুঝতে না পেরে চোখ তুলে তাকালেন। —কি হয়েছে?

—কি হয়নি তাই বলো।

ধীরে ধীরে সকলেই শুনল।

বংশী কলেজে পড়ছে তা জানত। আজকাল আসা-যাওয়া খুবই কমে গেছে ওর।

শুভা একটা বাসে উঠেছে। উঠে বসার সিট আছে কিনা খুঁজছে, দেখে বংশী বসে আছে। গায়ে সেই সস্তা ছিটের শার্ট, প্যান্ট। ও উঠে দাঁড়াল না পর্যন্ত, পাশের খালি সিটটা দেখিয়ে বললে, এখানে বসুন শুভাদি, সিট আছে।

শুভার সমস্ত শরীর রি-রি করে উঠেছে।

ঝুমা বললে, বা রে তাতে কি দোষ হল?

শুভা আরও রেগে গেল। বললে, বাসেট্রামে একটা অচেনা বাজে লোকের পাশে বসা যায়। কিন্তু চেনা...একটু থেমে বললে, বাড়ির একটা চাকরকে ছাড়িয়ে দিয়েছ তুমি, সে এখন অন্য কাজ করে, তুমি তার পাশে বসবে? ঘেন্না করবে না?

ঝুমা কোনও কথা খুঁজে পেল না। শুধু বললে, তোমরা তো বলো ও চাকর ছিল না, বাড়ির লোকের মত ভাবতে।

সঞ্জয় ঝুমার কথায় রেগে গেল। বেশ উত্তেজিতভাবে বলল, বাড়ির লোকের মত ভাবতাম, বাড়ির লোক ভাবতাম না। ভুলে যাচ্ছ কেন, ও একটা ভিখিরির বাচ্চা।

সঞ্জয় নিজের মনেই বললে, কি অড্যাসিটি!

শুভা বললে, আমি পরের স্টপেই নেমে পড়েছি। ওকে বললাম, ভুলে অন্য বাসে উঠেছি।

## ॥ ৭ ॥

দেখতে দেখতে সেই বংশী কত ওপরে উঠে গেছে।

সঞ্জয়ের সেই দৃশ্যটা মনে পড়ে যায়। দয়াময়ী সিঁড়ির মাথায় দাঁড়িয়ে আছেন, ওখানে দাঁড়িয়ে নীচে উঁকি দিয়ে দেখছেন বংশীকে। সিঁড়ির তলায় খেতে বসে বংশী ঠাকুরের সঙ্গে ঝগড়া করছে। এক টুকরো মাছ নিয়ে ঝগড়া।

সেদিন ছেলেটাকে লোভী মনে হয়েছিল।

আপিসে একদিন মনের ক্ষোভ প্রকাশ করে ফেলেছিল সঞ্জয়। —দুবেলা দুমুঠো ভাত জুটত না, একটু দয়া ভালবাসা পেতে না পেতে ওদের দাবি শুরু হয়ে যায়। মাছ

চাই, মাথার ওপর পাখা চাই, আরও কত কি !

শুনে হীরেন হেসে বলেছে, লোভী তো আমরা সকলেই। ওকে দোষ দিয়ে লাভ কি। বেকার ছিলাম যখন, একটা চাকরি পেলেই বর্তে যাই, কিন্তু তারপর দাবি তো আমাদের বাড়তেই থাকে। শুধু একটা চাকরি পেয়েছি বলেই আমরা কি কেউ কৃতজ্ঞ থাকি।

হীরেন হাসতে হাসতে বলে, মানুষ অসন্তুষ্ট অতৃপ্ত বলেই তো উন্নতি করে। একদিক থেকে তো ভাই মানুষের এই সভ্যতা অতৃপ্তির দান।

সঞ্জয় আর কথা বাড়ায়নি। এদের বোঝানো যাবে না কোথায় ওর ব্যথা, কোথায় ওর সেই গোপন ক্ষত।

আসলে ও হয়তো নিজের সঙ্গেই প্রবঞ্চনা করছে। বাপ্পা, বাপ্পাই আমাদের লজ্জা, আমাদের অপমান।

কিন্তু সত্যি কি তাই ? সঞ্জয়ের এক একসময় মনে হয় বংশীর এই উন্নতি, এই দ্রুত ওপরে উঠে যাওয়া, বোধহয় সঞ্জয়কেও নীচে নামিয়ে দিচ্ছে। ওদের সকলকে।

সুধাময় অবসর নিয়েছেন। শুভার বিয়ের ভাবনা। সঞ্জয়ের একার রোজগারে এত বড় সংসারের ভার। সঞ্জয় ওপরে উঠেছে, ভাল মাইনে পায়, তবু এত বড় একটা সংসার।

দয়াময়ী একদিন দুঃখ করে বলছিলেন, সবই ভাগ্য। বংশী চরচর করে কোথায় উঠে গেল !

আসলে বলতে চাইলেন, আমরা কত নেমে যাচ্ছি।

এ-সব কথা শুনলে সঞ্জয়ের মনে হয় যেন দয়াময়ী ওকেই অযোগ্য বলতে চাইছেন। যেন ওর সঙ্গে বংশীকে তুলনা করা হচ্ছে।

যেন বংশী ওর প্রতিদ্বন্দ্বী হয়ে দাঁড়িয়েছে।

অবশ্য পিছন ফিরে তাকালে সঞ্জয় দেখতে পায় ও নিজেও তো অনেক ওপরে উঠে গেছে। অনেক। এবং তার জন্যে ও মনে মনে বেশ তৃপ্ত ছিল। আর সামান্য মাইনে বাড়লেই সংসারের চাকা ক্যাঁচকোঁচ আওয়াজ না করেই চলবে।

কিন্তু এখন একটা দুর্ভাবনা দেখা দিয়েছে। একটা প্রতিদ্বন্দ্বিতা। যেন বংশীর সঙ্গে প্রতিযোগিতায় নামতে হবে ওকে। অথচ কেন, তা নিজেই বুঝতে পারছে না।

জ্যাঠামশাই ঠিকই বলতেন, যে যেখানে আছে সেখানেই থাকলে কত শান্তি। কিন্তু আমরাও কি সেখানেই থাকতে চাই ? জ্যাঠামশাই চেয়েছিলেন ?

বাহিরি !

কথাটা মনে পড়ল সঞ্জয়ের। শুধু ওদের বেলাই আমরা এসব কথা বলি। বংশী তো এখনও আমাদের কাছে বাইরের লোকই রয়ে গেছে। বাসে ট্রামে হাজার অচেনা-বংশীর পাশে বসতে লজ্জা নেই শুভার, যত লজ্জা বংশীর পাশে বসতে। কারণ ও বংশীর অতীতটা জানে। সেটা কিছুতেই যেন বংশীকে ছেড়ে যাচ্ছে না।

ও কি বুঝতে পেরেছিল, শুভা ওর পাশে বসতে চায়নি বলেই চটপট পরের স্টপে নেমে গেছে ?

ছি ছি, তুমি তা বলে ওর পাশে বসলে না ? ঝুমা বলে উঠেছিল।

—ও কি ভাবল বলো তো ? অপমান লাগবে না ওর ?

সঞ্জয় রেগে গিয়ে বলেছিল, তুমি তো দেখছি ওর ভক্ত হয়ে গেছ ! পরীক্ষায় দুটো নম্বর বেশি পেয়েছিল বলে ও কি সকলের মাথা কিনে নিয়েছে নাকি ?

ঝুমা মজা করে হেসেছে। — রেগে যাচ্ছ কেন ? ওদের মত কেউ যখন শুধু পাশ

করে, নম্বর নাই বা বেশি পেল, সে কিন্তু আমাদের শুধু পাশ করা যোগ্যতার চেয়ে বেশি যোগ্য।

হাসতে হাসতে বললে, আমাদের বাড়ির একটা জমাদার, তার ছেলেকে ইস্কুলে দিয়েছিল। এসে একদিন কি বললে জানো, ছেলে এসে নাকি ওকে বই দেখিয়ে পড়ে দিতে বললে, ইস্কুলে শুনে ভুলে গেছে। জমাদারটা বলেছিল, বহুত শরম লাগে দিদি।

ঝুমা হাসতে হাসতে বললে, সেই ছেলেও পাশ করল। তুমিই বলো, তার চেয়ে কিছু বেশি নম্বর পাওয়া ছেলের চেয়ে সে কি বেশি যোগ্য নয়?

সঞ্জয় কোনও উত্তরই দেয়নি। এটা কি কোনও যুক্তি নাকি? মেয়েদের মাথাতেই এ-সব উদ্ভট কথা আসে। এত লেখাপড়া শিখিয়েও ওরা সেজন্যেই উপযুক্ত হল না। শুধু ডিগ্রি পায়, ফার্স্ট হয়, তবু প্রাকটিক্যাল ফিল্ডে ওদের দিয়ে কোনও কাজ হয় না।

সঞ্জয়ের হঠাৎ মনে হল, মেয়েরাও তো বাহিরি ছিল, এই সেদিন অবধি। ওরা এখন সমান হয়ে গেছে, সমান হতে চাইছে। তা হোক, আপত্তি নেই। ওরা তো আমাদেরই লোক।

কিন্তু ওই বংশী। তার এই অহঙ্কার সহ্য করা যায় না।

একবার এসে বলে গিয়েছিল, চাকরি পেয়ে গেছি মেসোমশাই।

বোধহয় বলার প্রয়োজন ছিল না। ওরা নিজেরাই বংশীকে দেখে চমকে গিয়েছিল। বুকের ভিতরে কুলকুল করে হেসেছে।

দামি ট্রাউজার্স, চেক চেক শার্ট, পায়ে দামি জুতো। হাঁটার ধরনটাই বদলে গেছে। বসার কায়দা। কথাবার্তায় কেমন একটা আত্মবিশ্বাস।

তারপরই সেই পুরনো কথা।—ছোড়দা, বাপ্পার কিছু একটা ট্রেনিংয়ের ব্যবস্থা করলেন?

সঞ্জয় অনেক কষ্টে রাগ চেপেছে। ওর নিজেরই ভয় হয়েছে, বোমা হয়ে ফেটে পড়বে।

তাচ্ছিল্যের সঙ্গে বলেছে, একটা কিছু হবেই। আমাদের বাড়ির ছেলে কি আর বসে থাকবে।

বংশী মাথা নেড়ে বলেছে, হুঁ।

তারপর কি ভেবে বলেছে, বিভাদির ঠিকানাটা দিন না, গিয়ে একদিন দেখা করব। কতদিন দেখিনি।

ওরা এড়িয়ে গেছে। সুধাময় বলেছেন, ঠিকানা তো জানি না, বাড়িটাই চিনি।

ঠিকানা দেননি।

অকারণ তাকে গিয়ে জ্বালাবে। বিব্রত করবে। আমাদের কাছে বাপ্পাকে নিয়ে যা বলছে বলুক, বিভার কাছে আরও বেশি অপমান লাগবে।

হাবেভাবে সঞ্জয় বুঝিয়ে দিয়েছে, এ-বাড়িতে বংশী অবাঞ্ছিত। তবু কেন যে আসে।

জীবনে একটা ভুল করলে যেন সে ভুলের আর প্রায়শ্চিত্ত হয় না।

তারপর এই এতদিন বাদে, আবার এসেছিল। রবিবারের দুপুরটাই নষ্ট করে দিয়ে গেল।

কলিং বেল বাজছিল অনেকক্ষণ থেকে। কেউ গেল না দেখে শেষ অবধি ঝুমাকেই যেতে হয়েছিল।

নেহাত সঞ্জয়কে রাগাবার জন্যেই হয়তো ও বংশীর পক্ষ নিয়ে কথা বলত। অথবা বংশীর অতীতটা দেখেনি বলেই। কিন্তু ওদের কাছে শুনে শুনে এখন ঝুমাও আর বংশীকে সহ্য করতে পারে না।

বংশীর পোশাক-আশাক, হাঁটাচলা, কথাবার্তা সবেতেই যেন একটা দম্ভ দেখতে পায়। যেন চোখে আঙুল দিয়ে দেখাতে চাইছে, আমি কোথায় উঠে গেছি দেখো।

নিজের অজান্তে সঞ্জয়ের সঙ্গেই তুলনা করে ফেলে। খারাপ লাগে।

বংশী চলে যাবার পর দয়াময়ী বলে ফেলেছিলেন, আসলে ছেলেটা খুবই বোকা, বুঝলি, ইচ্ছে করে ও-সব করে না।

কি যে করে ও, স্পষ্ট করে কেউ বলেও না। বলার মত নয়ও। অথচ বুকে এসে লাগে।

ছেলের কাছে ধমক খেয়ে দয়াময়ী নিজের ঘরে চলে গিয়েছিলেন। কোথায় আর যাবেন। কোথাও তো তাঁর শান্তি নেই।

সুধাময় তো মুখ ফিরিয়ে শুয়েই রইলেন, ছেলেটার সঙ্গে একটা কথাও বললেন না।

দয়াময়ীর একবার মুখেও এসে গিয়েছিল, হ্যাঁ রে ও অহঙ্কার দেখাচ্ছে, না তোদের অহঙ্কারে লাগছে।

বলে ফেললে একটা তুমুল কাণ্ড ঘটে যেত। ভাগ্যিস বলেননি।

তবু ওঁর মনের মধ্যে একটা লোভ জাগছিল। একটা ক্ষীণ আশা।

বাপ্পার জন্যে তো চিন্তার শেষ নেই। সুধাময়েরও।

প্রদীপ, ওঁর জামাই, বেঁচে থাকলে এত চিন্তা ছিল না। বিভা বিধবা মানুষ, চাকরি একটা পেয়েছে, কিন্তু চাকরি নিয়েই ব্যস্ত। বাপ্পার জন্যে কিই বা করবে।

দয়াময়ী আবার এলেন সঞ্জয়ের ঘরে। ইতস্তত করে শেষ অবধি বলেই ফেললেন, তুইও তো বাপ্পার জন্যে কিছু করতে পারলি না।

সঞ্জয় রেগে গেল।—পারলে কি করতাম না তোমার ধারণা? বারবার ও-কথা কেন বলো।

দয়াময়ী বললেন, ওর জন্যে যে আমার রাতে ঘুমিয়েও শান্তি নেই। একটাই তো নাতি।

সঞ্জয় বললে, সে-কথা তো আপিস শুনবে না। বড় সাহেবকে যে বলব, বলতেও লজ্জা। তাছাড়া একটা মিনিমাম যোগ্যতা তো থাকবে!

এ-সব কথা সঞ্জয় বহুবার বলেছে। দয়াময়ী বোঝেন না। বিভাও হয়তো বোঝে না। সেজন্যেই সঞ্জয়ের আরও কষ্ট। এ-সব কথা যখন শোনে, সঞ্জয়ের নিজেকে বড় অক্ষম মনে হয়। অসহায় মনে হয়।

দয়াময়ী ইতস্তত করে বললেন, সেজন্যেই তো বলছিলাম....

বলে থেমে গেলেন।

অপেক্ষা করে থেকে সঞ্জয় প্রশ্ন করল, কি বলছিলে?

দয়াময়ী থেমে থেমে বললেন, ওর সঙ্গে যদি তোরা একটু ভাল ব্যবহার করিস।

—কার সঙ্গে আবার খারাপ ব্যবহার করলাম!

দয়াময়ী মৃদুভাবে বললেন, বংশীর কথা বলছি। ও তো নিজেই বলছিল, চেষ্টা করছে, তোদের বলতে হবে না, ধর্ আমিই যদি ওকে বলি একটা কিছু করে দিতে...

সঞ্জয় বেগে ফেটে পড়ল।—তোমার কি মানসম্মান বলে কিছু নেই? বংশীকে বলবে? তুমি নিজের মুখে বংশীকে বলবে?

দয়াময়ী চুপ করে গেলেন। ধীরে ধীরে চলে গেলেন।

কেন বলা যায় না, কি হয় সে-কথা বললে, কিছুই বুঝলেন না। মনে মনে ভাবলেন, ও তো ছেলের মতই ছিল, তোরা তো পুষ্যিপুত্তুর বলতিস।

দয়াময়ী চলে যেতেই ঝুমাও ছি ছি করে উঠল। এখন ঝুমাও বংশীর পক্ষ নিয়ে একটা

কথাও বলে না। বলতে পারে না।

একজন অসহায় মানুষের উপকার করা যায়। অক্ষমকে হাত ধরে নিজের পায়ে দাঁড়ানোর জন্যে সাহায্যের হাত বাড়ানো যায়। কিন্তু সেই মানুষই যখন সবল আর সক্ষম হয়ে ওঠে, সমান হয়ে দাঁড়াতে চায়, কিংবা তাকেও ছাড়িয়ে যায়, তখন সে অসহ্য, অসহ্য। তার ওপর বংশীর হাবেভাবে তো রীতিমত একটা দম্ভ। সম্ভব হলে এখনও তার ওপর কৃপাবৃষ্টি করা যায়, তার কাছে কৃপার জন্যে প্রার্থী হওয়া যায় না। সেটা অপমান।

দয়াময়ী কেন যে বোঝেন না!

সঞ্জয় শুভাকে শুনিয়ে শুনিয়ে বললে, ভাগ্যে থাকলে আমারই আর-এম হবার কথা, যদি হই, তখন হয়তো জি এমকে বলেকয়ে একটা ব্যবস্থা করতে পারব।

আর-এম হবার জন্যে ওর মনের মধ্যে খুব যে একটা তাগিদ ছিল তা নয়। দিব্যি সুখেই ছিল ও। তৃপ্ত। কিন্তু আর-এম রেজিগনেশন দিয়েছে শোনার পর থেকেই একটা দুর্ভাবনা। ওকে ডিঙিয়ে অন্য কেউ না হয়ে যায়। বিশেষ করে হীরেনকেই ভয়। ও জি এমের খুব প্রিয়। এ-সব আপিসে সিনিয়রিটির কোনও দাম নেই।

যেদিন শুনেছে সেদিন থেকে মনে শান্তি নেই। অথচ ঝুমাকে বলতেও পারেনি, বলতে চায়নি। যদি শেষ অবধি না হয়, এই ভয়ে।

রাগের মাথায় বলে ফেলল। বলে ফেলেই মনে হল না বললেই ভাল ছিল।

বাপ্পার একটা ভদ্র গোছের চাকরি জুটিয়ে দেওয়া, এটাই যেন একটা শক্তির পরীক্ষা। বাপ্পাকে কেন্দ্র করেই এখন বংশীর সঙ্গে প্রতিদ্বন্দ্বিতায় নামতে হবে। কি লজ্জা!

ভিতরে ভিতরে সঞ্জয়ের একটু ভয়ও হয়। দম্ভের তো শেষ নেই, বংশী সত্যি সত্যি না একটা চাকরি করে দেয় বাপ্পাকে।

মা যেমন লোভী, বাপ্পার চিন্তায় যেমন অস্থির, বিভা তো এ-সবকে কোনও দামই দেয় না। হয়তো চাকরিটা নিয়েই বসবে।

তবু এক-এক সময় বংশীর জন্যে গর্বও হয়। ও তো আমদেরই হাতে গড়া মানুষ। দয়াময়ীর স্নেহমমতা না থাকলে ও আজ কোথায় পড়ে থাকত! সেই প্রথম দিকে সুধাময়ের চেষ্টা, সঞ্জয়ের চেষ্টা। সঞ্জয় তো এখনও দেখতে পায়, শুভা ওকে ধমক দিচ্ছে, পেলিয়ে নয় রে, পেলিয়ে নয়, পালিয়ে। বংশীর কৃতজ্ঞতা না থাকতে পারে, কিন্তু ওরা তো ভুলে যায়নি।

সঞ্জয়ের পর মুহূর্তে মনে হল কারই বা থাকে। কৃতজ্ঞতা জিনিসটাই এখন উবে গেছে। স্কুলের মাস্টারমশাইকে দেখে সঞ্জয় নিজেও তো সেদিন ফুটপাথ বদলাল। প্রণাম তো দূরের কথা।

কিন্তু দেখা হয়ে গেলে নিশ্চয় অহঙ্কার দেখাত না।

দয়াময়ী অবশ্য ওটাকে দম্ভ বলে মনেই করেন না। সে জন্যেই তো আরও রাগ হয়, আরও অভিমান।

বলে বসলেন, তুইও তো বাপ্পার জন্যে কিছুই করতে পারলি না।

এ ধরনের কথা শুনলেই অক্ষম রাগে সঞ্জয়ের সমস্ত শরীর জ্বলে ওঠে। বড় অসহায় লাগে।

বংশী এমনিতেই তো রবিবারের দুপুরটা নষ্ট করে দিয়ে গেল। তার ওপর মার এই সব কথা। যেন সঞ্জয় ইচ্ছে করেই কিছু করছে না। তাও সহ্য করা যেত। কিন্তু বলে বসল কিনা, বংশীকে বলবে। বাবা রিটায়ার করার পর থেকে মার আত্মসম্মান জ্ঞানটাও যেন লোপ পেয়ে যাচ্ছে। যার কাছে ওদের সবচেয়ে বড় পরাজয় তার কাছেই হাত পাতা। কি লজ্জা কি লজ্জা। মা কি করে যে ভাবতে পারল।

বাড়ির মধ্যে থাকতেই ইচ্ছে করছিল না সঞ্জয়ের। চার দেয়াল, এই পরিচিত মুখগুলো, মার কথা, কল্পনায় দেখা বিভার অভিযোগের চাউনি, সব মিলে মাথার মধ্যে একটা অসহ্য যন্ত্রণা হয়ে গেল।

বিকেলটা কোনও রকমে মুখ বুজে কাটিয়ে সন্ধেবেলা বাইরে বেরিয়ে যাবার জন্যে ভিতরটা ছটফট করে উঠল। বাইরে বেরিয়ে গেলেই যেন এসব থেকে পরিত্রাণ পাবে। এখানে, ঘরের মধ্যে আবহাওয়া যেন বিষাক্ত হয়ে উঠেছে।

আলনা থেকে শার্ট নিতে গিয়ে পেল না।

ঝুমার দিকে তাকিয়ে বললে, শার্ট ?

ঝুমা নির্বিকার ভাবে বললে, সে তো ডাইং ক্লিনিঙে পাঠিয়ে দিয়েছি। মাধো সকালেই দিয়ে এসেছে।

আর তখনই সঞ্জয়ের মনে পড়ে গেল। বললে পকেটে টাকা ছিল, রেখেছ ?

ঝুমা চমকে উঠে বলল, কই না তো। টাকা ছিল ?

সঞ্জয় রাগে ফেটে পড়ল। —দু-দুখানা দশ টাকার নোট। হাজার বার বলেছি, পকেট না দেখে পাঠাবে না।

ঝুমা চিৎকার করে ডাকল, মাধো ! মাধো !

সঞ্জয় ধমক দিল। —এখন আর মাধো মাধো কোরো না। ও কি এখন আর দেবে নাকি।

কথার মধ্যে বেশ একটা ঝাঁজ ছিল।

ঝুমাও চটে গেল। বললে, পকেটে টাকা রাখোই বা কেন। তুলে রাখতে পারো না। যত দোষ আমার !

সঞ্জয় চুপ করে গেল। তবু বুকের মধ্যে খিচখিচ করল। কুড়িটা টাকা। সিঁড়ি দিয়ে নামবার সময় মাধোকে একবার জিগ্যেস করল। ঠিক প্রশ্ন নয়। —এই মাধো, পকেটে কুড়িটা টাকা ছিল ...

মাধো এমন ভাবভঙ্গি করল, যেন কিছুই জানে না। বললে, জিগ্যেস করে আসব ? অর্থাৎ ডাইং ক্লিনিঙে।

একটা ক্ষীণ আশা নিয়ে সঞ্জয় বললে, যা।

তারপর বেরিয়ে গেল।

মাথার মধ্যে ঘুরছে তখন অফিসের চিন্তা। আঃ, এই সারা জীবন ধরে দৌড়তে দৌড়তে ক্লান্ত হয়ে পড়ছে সঞ্জয়। মানুষ কত দৌড়তে পারে। অথচ সেই দৌড়নোর কোনও মানে হয় না। জীবনটাই তো অর্থহীন।

ইস্কুলে, কলেজে, চাকরির জন্যে শুধু দৌড়ে চলো। অকারণ একটা প্রতিযোগিতা।

এখন মনে মনে দৌড়চ্ছে ওই আর এমের চেয়ারটার দিকে। না পেলেই যেন সমস্ত জীবন ব্যর্থ হয়ে যাবে।

আবছা অস্পষ্ট একটা কথা মনে পড়ে গেল।

বহুকাল আগে, বংশী থার্ড হয়েছে, রামজীবনবাবু সেদিনই বলে গেছেন। সুধাময় খুব খুশি।

হাসতে হাসতে বললেন, যাক, জীবনে তবু তো একটা ভাল কাজ করলাম।

অর্থাৎ বংশীকে নিয়ে আসা, মানুষ করা।

বলেছিলেন, মানুষের জীবন বড় ঝট করে ফুরিয়ে যায়, কিছুই করা হয় না। অর্ধেক জীবন কেটে যায় ভাল রেজাল্টের পিছনে ছুটে ছুটে। তার পরের জীবন প্রোমোশনের পিছনে।

সেই টাকার বাণ্ডিলটা ম্যানেজারের হাতে দিয়ে একটা রসিদ নিতে পারলেই নিষ্কৃতি। জেল থেকে, অপবাদ থেকে। চাকরিটাও থাকবে, ম্যানেজার আশ্বাস দিয়েছে।

নার্সিংহোমের নামটাই শুনেছিল, কখনও আসেনি, ভিতরে ঢোকেনি কোনদিন। শুধু জানত বড়লোকরাই অসুস্থ হলে এখানে আসে।

গাড়িটা ভিতরে ঢুকতেই ও অবাক হয়ে গেল। অবাক হয়ে গেল গাড়ি থেকে নেমে ভিতরে যেতে যেতে। ঝকঝকে পরিষ্কার পরিচ্ছন্ন আর নিস্তব্ধ। কোথাও কোনও ভিড় নেই।

ডাক্তার মাথুরের সঙ্গে বোধহয় আগেই ফোন করে অ্যাপয়েন্টমেন্ট করে রেখেছিলেন ত্রিদিবেশবাবু।

উনি শম্ভুকে প্রথমে তাঁর কাছেই নিয়ে গেলেন।

ডাক্তার মাথুর পরিষ্কার বাংলা বলেন। —আসুন আসুন।

ত্রিদিবেশবাবু বললেন, এই ইনি। আপনাকে যাঁর কথা বলেছিলাম।

ডাক্তার মাথুর উঠে দাঁড়িয়ে সহাস্যে হাত বাড়িয়ে দিলেন শম্ভুর দিকে, হ্যান্ডশেক করলেন।

শম্ভুর খুব ভাল লাগল। জীবনে এই প্রথম যেন ও সকলের কাছ থেকে সম্মান পাচ্ছে।

ডাক্তার মাথুর বললেন, ইটস আ গ্রেট কজ। দেখবেন সারা জীবন আপনার গর্ব হবে কিছু করেছি, আই হ্যাভ ডান সামথিং।

তারপর বললেন, চলুন, আগে আপনি পেশেন্টকে দেখে আসবেন।

ওঁদের সঙ্গে সঙ্গে লিফ্‌টে উঠে গেল শম্ভু।

ও তখন একেবারে মোহাচ্ছন্ন। ডাক্তার মাথুরের কথাগুলো মাথার মধ্যে ঘুরছে। ইট্‌স্ আ গ্রেট কজ। সারা জীবন আপনার গর্ব হবে একটা কিছু করেছি। আই হ্যাভ ডান সামথিং।

জুতো খুলে রেখে নিঃশব্দ পায়ে ঘরে ঢুকল শম্ভু। ওঁদের পিছনে পিছনে।

সাদা পোশাকে দুজন নার্স দুপাশে। মাঝখানে সাদা ধবধবে চাদরের বেড়্-এ পেশেন্ট শুয়ে আছে। অজ্ঞান কিংবা তন্দ্রাচ্ছন্ন।

অসহায় রোগশীর্ণ একটি সুন্দর মুখ। বিশীর্ণ শরীর সাদা চাদরে ঢাকা। চারপাশে নানা রকমের নল, যন্ত্রপাতি। কোনটার কি কাজ ও কিছুই জানে না।

ওর চোখের সামনে শুধুই একটি সুন্দর ফর্সা রোগমলিন মুখ।

মেয়েটির জন্যে কেমন একটা সমবেদনা বোধ করল শম্ভু।

ডাক্তার মাথুরকে একটা রিপোর্ট এগিয়ে দিল একজন সিস্টার।

উনি দেখলেন, ফেরত দিলেন, তারপর শম্ভুর কানের কাছে ফিসফিস করে বললেন, ইউ আর স্ট্যান্ডিং বিটুইন হার লাইফ অ্যান্ড ডেথ।

ত্রিদিবেশবাবু দুহাত উপুড় করে হতাশ গলায় বললেন, সবই ভগবানের হাত।

মাসিমা বললেন, এখন তুমিই আমাদের ভগবান। চোখ মুছলেন।

ঘর থেকে বেরিয়ে এসে আবার সেই ডাক্তার মাথুরের ঘরে।

শম্ভুর তখন মনে হচ্ছে, আমি অত্যন্ত নীচ, অত্যন্ত নীচ। আমার মধ্যে এতটুকু মনুষ্যত্ব নেই।

এমন একটা সচ্ছল সুখী পরিবার। ভগবান ওদের সব দিয়েছেন। তবু তারা আজ কত অসহায়। এই একটি মেয়ের জীবন হঠাৎ নিভে গেলে সমস্ত পরিবার অসুখী হয়ে যাবে। ওদের চেয়ে দুঃখী যেন আর কেউ নেই। আর ওই মেয়েটি, কি ক্লান্ত বিষণ্ণ মুখ,

জীবনের কিছুই দেখা হল না, হঠাৎ বিদায় নিয়ে যদি চলে যেতে হয় !

সমবেদনায় চোখে জল এসে গেল শম্ভুর।

এদের কাছে ও কি করে টাকার কথা বলবে।

ওর ইচ্ছে হচ্ছিল বলে বসে, আমার কিচ্ছু চাই না মাসিমা, আমি শুধু ওকে বাঁচাতে চাই।

ডাক্তার মাথুর বললেন, আপনার যা উদ্বৃত্ত সেটুকুই শুধু দান করবেন, তা হ'লেই একজনকে জীবন দিতে পারবেন। ভয়ের কিচ্ছু নেই, ইটস সো সিম্প্‌ল্‌।

উনি বোঝালেন, আমাদের সকলেরই দুটো কিডনি, বাট ওয়ান ইজ সাফিসিয়েন্ট। পেশেন্টের দুটোই নষ্ট হয়ে গেছে, ডায়ালিসিস দিয়ে দিয়ে আর রাখা যাচ্ছে না। সি নিডস ওয়ান।

শম্ভু বললে, আমি রাজি।

ওর হঠাৎ মনে হল জীবনে যেন একটা মহৎ কাজ করতে চলেছে।

স্বপ্ন দেখছে মেয়েটি বেঁচে উঠবে। সুস্থ হয়ে উঠবে। হাসবে, শম্ভুর দিকে তাকিয়ে তাকিয়ে হাসবে। ওর চোখের কৃতজ্ঞ দৃষ্টি বলবে, আপনার শরীরের অংশ নিয়ে আমি বেঁচে আছি।

তার চেয়ে সুখ আর কিছুই নেই।

ডাক্তার মাথুর বললেন, তার আগে কয়েকটা পরীক্ষা দরকার। ব্লাড গ্রুপ, ক্রশ ম্যাচিং, এইচ এল এ টাইপিং, এমনি ধারা কিসব যেন বলে গেলেন।

একটা ঘরে নিয়ে গেলেন ওকে। রক্ত নিলেন, আরও কি কি।

ফেরার সময় ত্রিদিবেশবাবু বললেন, কাল সকালে একবার চলে আসুন। রিপোর্ট এসে যাবে হয়তো, তাছাড়া টাকাপয়সার ব্যাপারটা—বসে কথাবার্তা বলা যাবে।

শম্ভু শুনল। শুনতে ভীষণ খারাপ লাগল।

ত্রিদিবেশবাবুর রাশভারী গলায় বলা 'টাকাপয়সার ব্যাপারটা' শম্ভুর মোহাচ্ছন্ন স্বপ্ন-স্বপ্ন ভাবনার গালে যেন একটা জোর থাপ্পড় মারল।

ও টাকার লোভে এসেছে ঠিকই, ওর টাকা চাই। তা না হলে কোনদিনই হয়তো আসত না। কিন্তু এই নার্সিংহোমে এসে ও যেন ভিতরে ভিতরে সম্পূর্ণ বদলে গেছে।

ডাক্তার মাথুরের কথাগুলো যেন ওকে অন্য মানুষ করে দিয়েছে। ওর মধ্যে একটা গর্ব ঢুকিয়ে দিয়েছে। এর আগে কেউ তো ওকে কোনদিন এ-ভাবে বলেনি, বললেও কি ওকে এ-ভাবে নাড়া দিতে পারত।

'আপনার যা উদ্বৃত্ত সেটুকুই শুধু দান করবেন, তা হলেই একজনকে জীবন দিতে পারবেন।' কত সহজ কথা, কত সাধারণ কথা। অথচ এটুকু যদি সকলে মনে রাখত তা হলে পৃথিবীটা আরও কত সুন্দর হয়ে উঠত।

ত্রিদিবেশবাবুও তো সে-ভাবেই ভাবতে পারতেন।

তার বদলে বলে বসলেন, 'টাকাপয়সার ব্যাপারটা।'

গাড়িতে নার্সিংহোমের দিকে আসতে আসতে বলেছিলেন, খুশি করে দেব।

তখনও কানে লেগেছিল খট্‌ করে। যেন বলছেন, কাজটা হয়ে গেলে ভাল বখশিশ দেব।

অথচ এখন এই মুহূর্তে শম্ভু ও-সব কথা ভুলে থাকতে চাইছিল: ডাক্তার মাথুরের কথাগুলো এখন যেন ওকে অন্য মানুষ করে দিতে চাইছে। ওর চোখের সামনে ভেসে উঠছে ঊর্মির রোগপাণ্ডুর অসহায় আর ক্লান্ত মুখখানা।

শরীর কাটাছেঁড়া করার একটা চাপা ভয় ওর মধ্যে ছিলই। আরও বড় ভয় থেকে

পরিত্রাণ পাবার জন্যেই এগিয়ে এসেছিল। 'ইট্‌স্ সো সিম্পল'। ডাক্তার মাথুরের কথায় খানিকটা নির্ভয় হয়ে গিয়েছিল। সাদা চাদরে ঢাকা উর্মির সাদা চাদরের মত মুখখানা দেখে এখন আরও নির্ভয়।

'ইট্‌স্ আ গ্রেট কজ', ডাক্তার মাথুর বলেছিলেন। 'দেখবেন সারা জীবন আপনার গর্ব হবে।' শুনে সত্যিই গর্বে বুক ভরে গিয়েছিল।

মনে হয়েছিল, কোনদিন আমি কি নিজের কাছে গর্ব করতে পারব। সারাজীবন তো কাঁটার মত বিঁধবে একটাই যন্ত্রণা। আমি প্রয়োজনে টাকা নিয়েছিলাম, নিজেকে বিক্রি করেছিলাম ক্ষুদ্রতার কাছে। এ তো নিজেকে বিক্রি করে দেওয়া। শুধু শরীরের অংশ নয়, নিজের অহঙ্কার, নিজের আত্মসম্মান।

আঃ, ওর যদি এখন টাকার প্রয়োজন না থাকত। ও গর্ব করে বুক ফুলিয়ে বলতে পারত, আমার কিচ্ছু চাই না। আমি শুধু আমার যা উদ্বৃত্ত তা দিয়ে একটি জীবন বাঁচাতে চাই। উর্মির জীবন।

কিন্তু রাত্তিরে বাড়ি ফিরে এসে ওর মধ্যে সব ওলোটপালট হয়ে গেল।

শুধু একটা চিঠি। ইভা।

অন্ধকারে শুয়ে শুয়ে অন্ধকারের দিকে তাকিয়ে সেই দৃশ্যটা দেখতে পাচ্ছে। দেয়ালে ঠেস দিয়ে বাবা বসে আছে, মাথাটা ঝুঁকে পড়েছে। মা তক্তপোশের একধারে নির্বাক বসে আছে বিমর্ষ মুখে। চিঠিখানা এগিয়ে দিচ্ছে, পড়ে দেখ।

রাজ্যের দুশ্চিন্তা এসে জড়ো হয়েছে ওর মাথায়। এখন উর্মির নয়, ইভাকে বাঁচাতে হবে। সেই হাসিখুশি ফুর্তিফুর্তি মুখ, এখন কল্পনায় শুধুই বিষণ্ণতা।

ইভাকে এবার নিজের পায়ে দাঁড়াবার সুযোগ করে দিতে হবে, ওর আরেক ভবিষ্যৎ গড়ে দিতে হবে। টাকা চাই, টাকা।

এত দিন ওর আশঙ্কা ছিল, সব টাকাটা উনি দেবেন কিনা। হয়তো দিতে চাইবেন না। নিজেকে বিক্রি করে দেওয়ার মত লোক কি কম আছে নাকি, নিজের শরীরের অংশ।

কিন্তু শম্ভু বুঝে গেছে ত্রিদিবেশবাবু কত অসহায়। মাসিমা বলেছেন, এখন তুমিই আমার ভগবান।

না, কোনও অন্যায় হবে না। উনি তো ওঁর যা উদ্বৃত্ত তা থেকে দেবেন। ডাক্তার মাথুরের কথা তো উনিও শুনেছেন।

আরও কিছু বেশি টাকা চাইবে শম্ভু। ইভার জন্যেও দরকার। যদি সম্ভব হয় সংসারটা গুছিয়ে নেবে। ম্যানেজারের মুখের ওপর টাকার বাণ্ডিলটা ছুঁড়ে দেবে।

—এই নিন। গুনে গুনে দেখে নিন।

হেসে ফেলল শম্ভু। না, তা পারবে না। খুব বিনয়ের সঙ্গে ওকে টাকাটা দিতে হবে। বিনয়ের সঙ্গে বলবে, এবার চাকরিটা ফিরিয়ে দিন।

ম্যানেজার কথা দিয়েছে, চাকরিটা থাকবে।

॥ ৫ ॥

কি করে যে কি ঘটে গেল শম্ভু বুঝতে পারে না, সমস্ত ব্যাপারটা আজও ওর কাছে রহস্য।

চাকরিটা পাওয়ার পর ওর মনে হয়েছিল পায়ের নীচে মাটি খুঁজে পেয়েছে। দিব্যি

মাস গেলে মাইনে। সারাটা দিন কাজের মধ্যে কেটে যায়। আগের মত আর সময় কাটানোর চিন্তায় সময় কাটাতে হয় না। আশুর চায়ের দোকানে ঘণ্টার পর ঘণ্টা বসে থাকা। গুপীর সঙ্গে আড্ডা। শিবেন চলে যাওয়ার পর যেন আরও ফাঁকা ফাঁকা লাগত।

লটারির টিকিট বিক্রির ব্যবসায় যে এমন রমরমা, আগে জানতই না।

চাকরিটা পাওয়ার পর চোখের সামনে দেখতে পেল। অফিস বন্ধ হওয়ার পর চলে আসত আশুর চায়ের দোকানে। দোকানের দেয়ালে সার দিয়ে টাঙানো টিকিটগুলো তুলে স্যুটকেশে বন্ধ করে গুপী অপেক্ষা করত।

—কি রে কেমন বিক্রি হল আজ ? গুপীকে জিগ্যেস করত।

গুপী দোকানের ছোকরাটাকে অমলেটের অর্ডার দিত। অর্থাৎ বিক্রি ভালই।

শম্ভু বলত, লেগে থাক, লেগে থাক। দেখবি একদিন না একদিন ব্যবসা জমে উঠবে।

সকাল নটার মধ্যে এসে অফিসের কাউন্টারে বসতে হত। বাসের ভিড়, এইটুকুই যা অসুবিধে।

এসে পৌঁছনোর পর সারা অফিস গমগম করত। লোকের ভিড়ে। লম্বা টানা কাউন্টারের সারি। প্রত্যেকটির সামনে ওরা এক একজন বসত। দু-তিনটি মেয়েও টিকিট বিক্রির কাউন্টারে। তাদের সঙ্গে রঙ্গরসিকতাও চলত।

অনর্গল লোক আসছে, টিকিট কিনছে, চলে যাচ্ছে।

ভিতরের দিকে কয়েকটা ছোট ছোট টেবিল, টেবিলে ক্যাশবাক্স। পাশের প্যাসেজ দিয়ে এসে ওখানে সাব-এজেন্টরা তাড়া তাড়া টিকিট নিয়ে যেত। হাজার হাজার টাকার লেনদেন চলত। গুপীও আসত মাঝে মাঝে।

ম্যানেজার তাকে খাতির করে বসিয়ে গল্প করতেন। —ব্যবসা কেমন চলছে গুপীবাবু, আরেকটু বাড়ান।

কখনও বলত, একটা দোকানঘরের চেষ্টা করুন, দেখবেন বিক্রি বেড়ে যাবে।

ম্যানেজার কোন-কোনদিন গুপীকে চা খাওয়াত।

ওই সময়টুকু যা খারাপ লাগত শম্ভুর।

ও কাউন্টার ছেড়ে আসতে পারত না। এমনকি ওখানে বসে বসেও গুপীর সঙ্গে দুটো কথা বলতে পারত না।

খাটনি বেশি, তা হোক। ও বেশ খুশিই ছিল।

একটু খিচখিচ করে লাগত। তাই গুপী আর ও হাসাহাসি করত আশুর দোকানে বসে। —কি খাতির তোর। আমাকে তো স্রেফ চাকর ভাবে।

তা অবশ্য নয়, নয় বলেই বলতে পারত।

যন্ত্রের মত কাজ করে যেত ওরা পাশাপাশি দশটা লোক। টাকা নিচ্ছে, টিকিট দিচ্ছে, কাউকে বলছে, উইশ ইউ গুড লাক, কাউকে বলছে, এবার নির্ঘাত পাবেন।

ম্যানেজার বলে দিয়েছিলেন, শুধু টিকিট বিক্রি করলেই ভাল সেলসম্যান হয় না। খদ্দেরকে কথায় খুশি করতে হয়।

আবার সতর্কও থাকতে হয়, কাউকে না দশ বিশ টাকার নোটের ফিরতি টাকা বেশি দিয়ে ফেলে।

প্রত্যেকের সামনে একটা করে ড্রয়ার, ড্রয়ারে টাকা গুছিয়ে রাখো। একশো টাকার বাণ্ডিলে একশো টাকা, পঞ্চাশ টাকার বাণ্ডিলে পঞ্চাশ।

দুপুরে যখন খুচরো খদ্দেরদের ভিড় একটু হাল্কা থাকে, তখন একবার হিসেব মিটিয়ে দিতে হয় ম্যানেজারকে। খাতায় সই করে ম্যানেজার টাকার অঙ্ক লিখে টাকাগুলো নিয়ে

নেন। আবার সেই সন্ধের সময় আরেকবার। হিসেব মিটিয়ে দিতে হয় তখন।

একটাই চাপা অভিযোগ সকলের, আট ঘণ্টার জায়গায় দশ ঘণ্টা খাটিয়ে নেয়। কোন-কোনদিন বারো ঘণ্টা।

দুর্ভাগ্য শম্ভুর, সেদিন ম্যানেজার হঠাৎ বলে বসলেন, আরে মুশকিল, জীবেনবাবু তো আজও আসলেন না। আসেন শম্ভুবাবু, আজ এই টেবিলটা সামলান। একটা কাউন্টার আজ বন্ধ থাক।

শম্ভু দেরাজের মধ্যে টিকিটের বাণ্ডিল ঢুকিয়ে রেখে দেরাজে চাবি লাগিয়ে চলে এল।

ম্যানেজার ওকে কাজ বুঝিয়ে দিলেন, ক্যাশবাক্সের চাবি দিলেন।

পুরনো লোকদেরই শুধু এ-কাজ দেয়া হয়, শম্ভু দেখে আসছে। ওদের মাইনেও বেশি।

ছোট্ট টেবিলটার সামনে এসে বসল শম্ভু।

খাতায় সই করে টিকিটের নম্বর মিলিয়ে নিয়ে বাণ্ডিলগুলো দেরাজে রাখল।

এখানে শুধু সাব-এজেন্টরা টিকিট নেয়। তাড়া তাড়া টিকিট, আর তাড়া তাড়া নোটের বাণ্ডিল। টাকা হিসেব করে নিয়ে ক্যাশবাক্সে চাবি দিয়ে রাখা।

দায়িত্ব বেশি, কিন্তু ভিড় কম। এক একজন আসে, কোন লটারির কত টিকিট চাই জানায়, টিকিট নিয়ে টাকা দিয়ে চলে যায়।

নতুন কাজ বলেই বেশ মন দিয়ে কাজ করছিল শম্ভু। এখানে হাজার হাজার টাকার লেনদেন।

সকালের দিকটাতেই খুব ভিড় ছিল। একজন যাচ্ছে তো একজন আসছে।

শম্ভুর বেশ মজা লাগছিল। খুচরো খদ্দেরের কাউন্টারে বসে এত টাকা ও কোনদিন ছুঁয়েও দেখেনি।

একসময় একটু ফাঁকা হয়ে এল।

কেউ ছিল না বলেই, ও অন্যমনস্কভাবে রাস্তার দিকে তাকিয়েছিল। রাস্তার লোকজন দেখছিল।

বড় রাস্তার ওপরেই দোকান।

তাকিয়ে থাকতে থাকতে শম্ভুর হঠাৎ মনে হল সামনের ফুটপাথ দিয়ে শিবেন যেন হন হন করে হেঁটে চলে গেল।

শিবেন। হঠাৎ শিবেন কবে এল!

ও-ছুটে গিয়ে শিবেনকে ডাকবে বলে ম্যানেজারকে বললে, ম্যানেজারবাবু আমি আসছি, এক মিনিট।

বলেই ছুটে গেল রাস্তায়, দেরি হলে হয়তো ভিড়ে মিলিয়ে যাবে।

দেখতে পেল না, সামনে পথচারীর ভিড়। তবু ছুটে এগিয়ে গেল খানিকটা, যদি লাল শার্টের লোকটাকে দেখতে পায়। ওর মনে হল ও স্পষ্ট দেখেছে, ঠিক শিবেন।

দেখতে না পেয়েও দু-চারবার শিবেন শিবেন বলে চেঁচাল।

না, কোথাও নেই। লাল শার্টকে দেখতে পেল না আর।

হাঁফাতে হাঁফাতে ফিরে এল।

মনে মনে ঠিক করে রাখল রাত্তিরে গুপীকে নিয়ে শিবেনদের বাড়ি যাবে। নিশ্চয় ফিরে এসেছে।

একটু অভিমানও হল। এর আগে তো দু-দুবার ছুটিতে এসে দেখা করে গেছে। এবার দেখা করেনি কেন! কে জানে, হয়তো আজই এসেছে।

ফিরে এসে পাশের লোককে বললে, ঠিক মনে হল আমার বন্ধু শিবেন। তাই ছুটে

গিয়েছিলাম। পেলাম না। হেসে বললে, কোথায় যে উবে গেল।

তারপরই জিগ্যেস করলে, ম্যানেজারবাবু কোথায় গেলেন?

ম্যানেজারের চেয়ারের দিকে তাকিয়ে প্রশ্ন করল।

পাশের টেবিলের লোক বললে, স্যার ডেকেছেন। স্যারের ঘরে।

অর্থাৎ ভিতরের দিকে মালিক যেখানে বসেন সেখানেই।

একটু পরেই ম্যানেজার ফিরে এলেন।

আর একজন টিকিট নিতে ওর সামনে এসে দাঁড়াল।

তখনই ব্যাপারটা চোখে পড়ল।

ক্যাশবাক্স খুলে টাকা রাখতে গিয়ে হঠাৎ কি মনে হল, যাবার সময় চাবি দিয়ে যায়নি নাকি। উঠে দাঁড়িয়ে ভাল করে দেখল। একটা বেশ মোটা একশো টাকার বাণ্ডিল রেখেছিল, কোথায়?

কাঁদো কাঁদো গলায় শম্ভু আর্তনাদ করে উঠল, আমার টাকা!

ফিরে তাকিয়ে বললে, ম্যানেজারবাবু, আমার টাকা?

ওর চিৎকারে সারা অফিসে হুলুস্থুল পড়ে গেল।

কে যেন বলে উঠল, টাকা চুরি গেছে, টাকা চুরি গেছে।

অনেকে ছুটে এল।

শম্ভু তখনও তন্ন তন্ন করে ক্যাশবাক্স খুঁজছে। কখনও দেরাজ খুলে দেখছে সেখানে রেখেছে কিনা।

যাকে চোখের সামনে দেখছে তাকেই বিভ্রান্তের মত জিগ্যেস করছে। ও পরমেশবাবু, কাউকে ক্যাশবাক্স খুলতে দেখেছেন? রীতেনবাবু, এখানে কেউ এসে দাঁড়িয়েছিল?

অনবরত লোক আসছে যাচ্ছে, সকলেই নিজের নিজের কাজ নিয়ে ব্যস্ত, কে আর সেভাবে লক্ষ রেখেছে।

সকলেই দোষ দিতে শুরু করল শম্ভুকে। বাক্সে এত টাকা, আপনি কিনা চাবি না দিয়ে বেরিয়ে গেলেন!

চিৎকার-চেঁচামেচি শুনে স্যার অর্থাৎ স্বয়ং মালিক তাঁর চেম্বার থেকে বেরিয়ে এসেছিলেন। তিনি এমন দৃষ্টিতে শম্ভুর দিকে তাকালেন যেন শম্ভুকে একটুও বিশ্বাস করছেন না। যেন এ-ধরনের অভিনয় উনি অনেক দেখেছেন।

বেশ রূঢ় গলায় বললেন, কত টাকা? দেখুন হিসেব করে।

ভয়ে সারা শরীর থরথর করে কাঁপছে শম্ভুর। বারবার হিসেব করতে গিয়ে ভুল হচ্ছিল। কেবল বলছে, একটা একশো টাকার বাণ্ডিল।

শেষ অবধি হিসেব পাওয়া গেল, দশ হাজার টাকা। একশো টাকার একশোখানা নোট, এর আগের খদ্দের দিয়ে গেছেন। একজন সাব-এজেন্ট।

বৃদ্ধ পরমেশবাবু পান-খাওয়া দাঁতে দেশলাইয়ের কাঠি খোঁচাতে খোঁচাতে বললেন, আগের লোকের কাছে ঠিক হিসেব করে টাকা নিয়েছিলে? মনে আছে?

হ্যাঁ, শম্ভুর স্পষ্ট মনে আছে। উনি এগারো হাজার পাঁচশো টাকা দিয়ে গেছেন, শম্ভু দশ হাজারের বাণ্ডিল করে গার্টার দিয়ে বেঁধে রেখেছিল।

স্যার আবার রূঢ় গলায় প্রশ্ন করলেন, ক্যাশবাক্সে চাবি দেননি কেন? ছুটে বেরিয়ে গিয়েছিলেন কেন?

আর্ত গলায় শম্ভু বোঝাবার চেষ্টা করল। কিন্তু ব্যাপারটা কারও কাছে বিশ্বাসযোগ্য মনে হল না। একজন তো হেসেই উঠল। বললে, হাজার হাজার টাকা নিয়ে কারবার, আপনি বন্ধু দেখে অমনি ছুটলেন।

শম্ভু তখন কিছুই বুঝতে পারছে না, সমস্ত ব্যাপারটা যেন রহস্য। কে নিতে পারে টাকা ? এত লোকের সামনে ক্যাশবাক্স খুলে টাকা নেয়া কি সহজ ? ম্যানেজার নিজেই নিয়ে ওকে বিপদে ফেলছেন কি ? তা হলেও তো পাশের লোক দেখতে পেত। সে কি ভয়ে বলছে না ? নাকি যোগসাজস আছে ম্যানেজারের সঙ্গে। শম্ভুর একবার সন্দেহ হল, তাহলে কি ও সত্যিই আগের খদ্দেরের কাছ থেকে টাকা নেয়নি। কিন্তু হিসেব মত বাড়তি দেড় হাজার টাকা তো মিলছে। তাহলে কি অন্যমনস্কভাবে ও দশ হাজার টাকার বান্ডিলটা টেবিলে নামিয়ে রেখেছিল, আর টিকিটের বান্ডিলগুলো সে তার চামড়ার ব্যাগে ভরবার সময় টাকাও তুলে নিয়েছে।

বিভ্রান্তের মত ও একবার স্যারের মুখের দিকে, একবার ম্যানেজারের মুখের দিকে তাকাচ্ছিল।

স্যার কঠোর গলায় বললেন, ওসব অ্যাকটিং রাখো, টাকাটা কোথায় রেখেছ বের করে দাও, তা না হলে থানায় ডাইরি করব...

শম্ভু ঝরঝর করে কেঁদে ফেলল। —আমি নিইনি স্যার। বিশ্বাস করুন আমি নিইনি।

বিশ্বাস অবিশ্বাসের কথা নয়, দায়িত্বের কথা।

ম্যানেজার বললেন, ঠিক আছে, আমি সকলের দেরাজ ক্যাশবাক্স মিলিয়ে দেখছি, চান তো পকেটও সার্চ করব সকলের।

নিজের থেকেই সকলে রাজি হল, পকেট উল্টে দেখাল কেউ কেউ।

না, টাকা পাওয়া গেল না।

স্যার বললেন, আমি জানতাম পাওয়া যাবে না। তাহলে কি করবে বলো, থানায় যাব ?

থানা-পুলিস ? আতঙ্কে গলা শুকিয়ে গেল শম্ভুর। ও এতটুকু ভরসা পাবার আশায় সজল চোখ দুটো মেলে সকলের মুখের দিকে অসহায়ের মত চোখের দৃষ্টি বুলিয়ে গেল।

কে একজন বললে, তার চেয়ে ভালয় ভালয় দিয়েই দিন। হাজতে দুদিন থাকলে, পুলিসের ধোলাই খেলে সেই তো দিয়ে দিতেই হবে।

একজন বললে, মাঝ থেকে আমাদের যত হুজ্জোত।

খালি চেয়ারটায় ধপ করে বসে পড়ল শম্ভু। ও আর দাঁড়িয়ে থাকতে পারছিল না। ও তখন একটা ভেঙে পড়া মানুষ।

ম্যানেজার ফিসফিস করে বললেন, কাকে দিয়ে এলেন টাকাটা ? সেই বন্ধুকে কি ? তা হলে চলুন ফিরে নিয়ে আসবেন।

শম্ভু হতাশ গলায় বললে, আমি নিইনি, সত্যি নিইনি।

স্যার চলে গিয়েছিলেন তাঁর ঘরটিতে। ফিরে এলেন।

ম্যানেজারকে বললেন, একটা এফ আই আর করে দিন থানায়।

ম্যানেজার শম্ভুর ওপর সদয় হবার ভাব দেখালেন। তার চেয়ে স্যার আমি ওঁর কাছ থেকে লিখিয়ে নিচ্ছি টাকাটা উনি নিয়েছেন, ফেরত দিয়ে দেবেন।

স্যার চলে যেতেই শম্ভু বললে, আমরা কিরকম গরিব আপনি তো দেখেছেন, গিয়েছিলেন তো একদিন। কোত্থেকে দেব বলুন।

একটু থেমে বললে, আমার মাইনে থেকে যদি মাসে মাসে কেটে নেন...

ম্যানেজার হেসে উঠলেন। মাসে মাসে ? কি বলছেন আপনি ? স্যার কি আর আপনাকে বসতে দেবে নাকি এখানে ?

একটু থেমে বললেন, সই করে দিয়ে যেখান থেকে পারেন জোগাড় করে আনুন, যদি সত্যি না নিয়ে থাকেন...

—সত্যি নিইনি।

—সাত দিন সময় দিচ্ছি। টাকাটা ফেরত দিলে স্যারকে বলে আবার যাতে চাকরি থাকে ব্যবস্থা করব। কিন্তু টাকাটা ফেরত চাই আগে।

উপায় ছিল না, তাই সই করে দিতে হয়েছিল।

কত কি স্বপ্ন দেখতে শুরু করেছিল শম্ভু, একটা দিনের ঘটনায় সব স্বপ্ন ধূলিসাৎ হয়ে গেল।

✓ একটা বাঁকা মেরুদণ্ডের মানুষ কাঁধে দশ হাজার টাকার দুঃসহ ভার নিয়ে চোখ মুছতে মুছতে ফিরে এল ।

কোথায় আর আসবে, কার কাছে ?

ওর চোখের সামনে তখন থানার হাজত, কোর্টকাছারি, জেলখানা।

এফ আই আর করে এলেন ম্যানেজার। পুলিস এল। জিজ্ঞাসাবাদ।

ম্যানেজার সান্ত্বনা দিলেন, ভয় পাবেন না, টাকাটা ফেরত দিয়ে দিন। যদি অ্যারেস্ট করেও, আমি জামিন দিয়ে দেব। তাছাড়া চাকরিটাও থাকবে।

বাড়ি ফিরে যেতে ইচ্ছে হল না। কি করে মুখ দেখাবে, বাবা-মা দেখলেই তো ধরে ফেলবে সাঙ্ঘাতিক কিছু একটা ঘটে গেছে।

আত্মসম্মানের প্রশ্ন। যদি সত্যি জানাজানি হয়ে যায়। পাড়ায় মুখ দেখাতে পারবে না। শুধু ও নিজে নয়, বাবা-মাও। যদি ইভার শ্বশুরবাড়ির লোকেরাও জেনে যায়! শম্ভু ভাবতেই পারছিল না।

মুহূর্তের জন্যে একবার ওর মনে হল, পালিয়ে যাই। যেখানে হোক পালিয়ে যাই। কিন্তু পরক্ষণেই বুঝল সেভাবে পরিত্রাণ পাওয়া যাবে না। ম্যানেজার তো বাড়িতে ছুটে যাবে, ওর নামে হুলিয়া বের করবে।

—গুপী, আমি মরে গেছি রে, আমার আর বাঁচার কোনও উপায় নেই।

গুপীকে আশুর দোকান থেকে ডেকে নিয়ে গিয়ে সমস্ত ঘটনার কথা বলল শম্ভু। বলতে বলতে কেঁদে ফেলল।

গুপী সব শুনল।

সব শুনে প্রচণ্ড রেগে গিয়ে বললে, শালা হারামি।

একটু থেমে বললে, ও শালা ম্যানেজার সরিয়েছে, পাশের লোকটার সঙ্গে যোগসাজসে।

বললে, আমি আর ও শালাদের দোকান থেকে টিকিট কিনব না।

শম্ভু ঘাবড়ে গেল। —না গুপী, ওসব করিস না, তাহলে আরও রেগে যাবে। রেগে গিয়ে হয়তো অ্যারেস্ট করিয়ে দেবে।

গুপী চিন্তা করে বললে, তা ঠিক। তোর এটা মিটে যাক, তারপর অন্য এজেন্টের কাছে চলে যাব। ...কিন্তু এত টাকা কোথায় পাই বল তো!

ওরা দুজনে ভেবে কোনও কূলকিনারা পেল না।

আশুর দোকানে ফিরে এল। ছোকরাটাকে ডেকে দুটো চায়ের অর্ডার দিল।

তারপর হঠাৎ গুপী আশুকে বললে, পুরনো খবরের কাগজগুলো আছে এই তিন চার দিনের ?

আশু আঙুল দিয়ে দেখিয়ে দিল এক কোণে জমা করা আছে।

গুপী উঠে গেল সেদিকে। শম্ভু লক্ষই করল না। ওর মাথার মধ্যে তখন রাজ্যের ।

চায়ের কাপটা পড়েই ছিল. চুমুক দিতে ভুলে গেল শম্ভু।

গুপী পুরনো খবরের কাগজের পাতাগুলো উল্টে উল্টে কি যেন খুঁজছিল। শম্ভুর খুব খারাপ লাগল। ওর এখন টাকার জন্যে দুর্ভাবনা। আর গুপী বোধহয় অন্য কোনও এজেন্টের নাম-ঠিকানা খুঁজছে। যেন এজেন্ট বদলে ফেললেই ওদের সাঙ্ঘাতিক কিছু ক্ষতি হবে। গুপী কি জানে না, ওদের লাখ লাখ টাকার কারবার। গুপীর মত ছোটখাটো সাব-এজেন্টকে ওরা পরোয়াই করে না।

আড়চোখে তাকিয়ে শম্ভু দেখল, আলপিন দিয়ে গুপী খবরের কাগজের একটা জায়গা কেটে টুকরোটা পকেটে ভরে রাখল।

দু-তিনটে দিন শুধু চিন্তা নিয়ে ঘুরে বেড়িয়েছে শম্ভু। রাত করে বাড়ি ফিরেছে, আর সকাল হতেই বেরিয়ে পড়েছে। বাবা যেন টের না পায়, মা যেন সন্দেহ না করে। মুখোমুখি হলেই তো সন্দেহ করবে, কিছু একটা ঘটেছে।

একবার করে গিয়ে দেখা করে এসেছে ম্যানেজারের সঙ্গে, স্যারের সঙ্গে। মিথ্যে স্তোক দিয়ে এসেছে, চেষ্টা করছি। আর কিছু সময় দিন।

সারাদিন রাস্তায় রাস্তায় ঘুরে বেড়ানো। বাড়িতে থাকতেও ভয়। আশুর দোকানে গিয়ে গুপীর দেখা পায়নি।

আশু বলেছে, কি হল গুপীবাবুর ? ওঁর তো টিকি দেখতে পাচ্ছি না।

গুপীর ওপর রাগ হয়েছে শম্ভুর। ও থাকলে তবু শম্ভুর সময় কেটে যায়। একার দুর্ভাবনা দুজনের হয়ে যায়। শম্ভুর সন্দেহ হয়েছে গুপীর বোধহয় কোনও দুর্ভাবনাই নেই। কেনই বা থাকবে। বিপদ তো গুপীর নয়, একা শম্ভুর।

দুটো দিন গুপীর সঙ্গে একেবারে দেখাই হয়নি।

তারপর হঠাৎ দেখল গুপী আসছে।

আশুর দোকান থেকে উঠে এগিয়ে গেল ও। খুব রাগের মাথায় কিছু একটা গালাগাল দেবে ভেবেছিল।

কিন্তু সামনে এগিয়ে যেতেই গুপী ঝরঝর করে কেঁদে ফেলল। ভারী গলায় বললে, হল না মাইরি, হল না। শালা আশা দিয়েছিল।

শম্ভু অবাক চোখে তাকাল। বললে, কিসের আশা ?

—তোর টাকা। একজন দেবে বলেছিল। কিন্তু হল না।

ওরা এসে আবার আশুর দোকানে বসল।

শম্ভুর অনুশোচনা হল গুপীর ওপর রেগে গিয়েছিল বলে। ভাবতেই পারেনি ওর জন্যে টাকা ধার নেবার চেষ্টা করতে পারে গুপী। ও তো ভেবেছিল, স্বার্থপর, স্বার্থপর। শুধু নিজের চিন্তাতেই ঘুরছে, শম্ভুর বিপদের কথাটা ভুলে গেছে একেবারে।

গুপী হঠাৎ বললে, দু'দিন ধরে ফালতু ছোটাছুটি করলাম, শালার ব্লাড গ্রুপ না কি যেন বলে, মিলল না, একদম মিলল না।

কথাটা দুর্বোধ্য ঠেকল শম্ভুর। সে আবার কি ? ব্লাড গ্রুপ কেন ?

ফ্যাকাসে হাসি হাসল গুপী, পকেট থেকে একটা কাগজের টুকরো বের করে দিল। বললে, বিজ্ঞাপনে সে-সব কথা তো লিখবি। কিচ্ছু লেখেনি।

শম্ভু ততক্ষণে ছোট্ট টুকরো কাগজটার ওপর চোখ বুলিয়ে নিয়েছে। অবাক হয়ে বললে, কিডনি ? তুই কিডনি বেচতে গিয়েছিলি ?

গুপী বোকা-বোকা হাসল। —ভাবলাম যদি পাওয়া যায় টাকাটা।

গুপীর মুখের দিকে ফ্যালফ্যাল করে তাকিয়ে রইল শম্ভু।

ওর বুকের মধ্যে যেন একটা অসহ্য যন্ত্রণা গুমরে উঠতে চাইছে। এই নাকি গুপী ? তাকেও ও ভুল বুঝতে চেয়েছে ! আশ্চর্য !

সেদিন এই বিজ্ঞাপনটাই গুপী আলপিন খুঁচিয়ে খুঁচিয়ে পুরনো খবরের কাগজ থেকে কেটে বের করেছিল। তখন ধরতে পারেনি, ভেবেছিল অন্য কোনও এজেন্টের নাম-ঠিকানা জোগাড় করছে।

গুপীর একটা হাত ক্লান্তভাবে টেবিলের ওপর পড়েছিল, শম্ভু হাত বাড়িয়ে ওর মুঠোর মধ্যে চেপে ধরল গুপীর হাতটা। দু-ফোঁটা জল গড়িয়ে পড়ল শম্ভুর চোখ থেকে।

কেউ কোনও কথা বলল না, শুধু গুপী একবার ফিরে তাকাল শম্ভুর দিকে।

একটু চুপ করে থেকে শম্ভু বললে, তোর মেলেনি, আমার ব্লাড গ্রুপ তো মিলে যেতে পারে। গুপী তুই আমাকে এঁদের কাছে নিয়ে চল।

—তুই ? তুই কি করে যাবি ? তোর বাবা-মাকে না জানিয়ে...

শম্ভু হেসে উঠল। কোনও কথা বলল না।

গুপী বললে, আজ আর ওঁদের পাওয়া যাবে না। আমি বরং সক্কাল বেলায় গিয়ে আগে বলে রাখি।

শম্ভু তখন অধৈর্য। একটা উপায় খুঁজে পেয়েছে, যেন দেরি হলে হারিয়ে যেতে পারে। অন্য কাউকে জোগাড় করে ফেলতে পারে।

তারপর সকালবেলাতেই একখানা বিশাল গাড়ি এসে থেমেছিল ওদের বাড়ির সামনে। ত্রিদিবেশবাবুর গাড়ি। ত্রিদিবেশবাবু আর মাসিমা। সঙ্গে গুপী।

মার কথা শুনে ছুটে বেরিয়ে এসেছিল। এখানে না, এখানে না। তোরা এগিয়ে যা, মা বুঝতে পারবে, সন্দেহ করবে।

তারপর ত্রিদিবেশবাবুর সঙ্গে চলে এসেছিল ওঁদের ফ্ল্যাটে।

আজ বিকেলেই নার্সিংহোম থেকে ফিরেছে। একটা আশা।

ব্লাড গ্রুপ, ক্রশ ম্যাচিং, এইচ এল এ টাইপিং। ডাক্তার মাথুরের কথাগুলো মাথার মধ্যে ঘুরছিল।

কাল সকালেই একবার যেতে বলেছেন ত্রিদিবেশবাবু। রিপোর্ট হয়তো বিকেলের আগে পাওয়া যাবে না। কিন্তু টাকা-পয়সার কথাগুলো সেরে ফেলতে হবে।

এদিকে ইভাকে নিয়ে আরেক দুশ্চিন্তা।

অন্ধকার ঘরের তক্তপোশে শুয়ে শুয়ে ছটফট করছিল শম্ভু। ক্ষণে ক্ষণে উর্মির রোগজীর্ণ ফ্যাকাসে মুখখানা চোখের সামনে ভেসে উঠেছিল। আর তারপরই ইভার মুখ।

উর্মির জন্যে মায়া হচ্ছিল।

ত্রিদিবেশবাবু বলছেন, ডায়ালিসিস দিয়ে দিয়ে আর তো রাখা যাচ্ছে না শম্ভুবাবু। একটা কিডনি যদি না পাওয়া যায় ওকে বাঁচাতে পারব না।

ডাক্তার মাথুর বলছেন, দু-তিন সপ্তাহের মধ্যে ইউ উইল বি ফিট। ভয় পাবার মত কিছু নয়।

সেই মুহূর্তে শম্ভুর মনে হয়েছিল, আমি টাকা চাই না, আমি ওই অসহায় মেয়েটিকে বাঁচাতে চাই।

নিজেকে খুব ছোট মনে হয়েছিল। টাকার জন্যে একটা কিডনি বেচে দিচ্ছি, আমি কি মানুষ ! টাকার জন্যেইতো মানুষ সর্বক্ষেত্রে নিজেকে বিকিয়ে দিচ্ছে। আদর্শ, আত্মসম্মান, সবকিছু। এখন শরীরটাকেও টুকরো-টুকরো করে মাংসের দোকানের মত ঝুলিয়ে রাখতে চাইছে। কেন, না এই সমাজে প্রতিনিয়ত টাকার দরকার। বাঁচার জন্যে। একটা মিথ্যে সম্মান বাঁচানোর জন্যে। হঠাৎ মানুষ হয়ে উঠে নিঃস্বার্থভাবে আরেকজন মানুষকে বাঁচানোর উপায় নেই।

কিন্তু এখন আর ওর মধ্যে ওই-সব মহত্ত্বের এতটুকুও অবশিষ্ট নেই।

এখন ত্রিদিবেশবাবু শুধু একজন বড়লোক, ওর দৃষ্টিতে প্রচণ্ড ধনী।

—আমি তো ফতুর হয়ে গেলাম শম্ভুবাবু, তবু যদি ওকে বাঁচাতে পারি। ত্রিদিবেশবাবু বলেছিলেন।

কথাটা এখন আর ওকে স্পর্শও করছে না। এখন সম্পর্ক শুধু কেনাবেচার, মানুষের সঙ্গে মানুষের সম্পর্কটা উবে গেছে।

ইভাকে নিজের পায়ে দাঁড় করাতে হবে, তার ভবিষ্যৎ। একজন বড়লোক, সে তার মেয়েকে বাঁচাতে চায়। শম্ভু বুঝতে পারছে, ত্রিদিবেশবাবুরা কত অসহায়। একমাত্র শম্ভুই এখন তাদের শেষ ভরসা। ও যা ভয় পেয়েছিল তা নয়। কিডনি বেচে দেবার জন্যে অসংখ্য মানুষ ছুটে আসছে না। তাহলে এত সস্তায় নিজেকে বেচে দেবে কেন ? একজন বড়লোককে চাপ দিয়ে আরও বেশি টাকা চাইলে দোষ কি। শম্ভুর মনে হল কোনও অন্যায় নেই।

মাসিমা বলছেন, আমরা বাবা বড়লোক ছিলাম না। সারাজীবন অনেক কষ্ট করে, ওই মানুষটা তো শেষ হয়ে গেছে। এতদিনে একটু টাকার মুখ দেখলাম, তাও ভগবান সব শান্তি কেড়ে নিলেন—

সত্যি একই মানুষ, শুধু একজনের টাকা হয়ে গেছে, আরেকজন টাকার জন্যে হন্যে হয়ে মরছে, সঙ্গে সঙ্গে দুজন বেড়ার দুদিকে। এখন আর ত্রিদিবেশবাবুকে আমাদেরই একজন মনে হয় না।

এখন পরস্পরের শত্রু। শম্ভু চাইবে চাপ দিয়ে আরও বেশি কিছু টাকা। ত্রিদিবেশবাবু ব্যবসাদার লোক, নিশ্চয় উনি চেষ্টা করবেন কত কম টাকায় পাওয়া যায়। অথচ উনি তো ইচ্ছে করলেই একটা গোটা সংসারকে বদলে দিতে পারেন। শুধু উদ্বৃত্তটুকু দিয়ে। সকলেই যদি তাদের উদ্বৃত্তটুকু দিয়ে দিত।

না, ত্রিদিবেশবাবু অপেক্ষা করুন। ওঁকে একটু দুর্ভাবনায় ফেলে রাখাই ভাল।

ইভার পাশের বাড়ির ভদ্রমহিলা লিখেছেন, বেশি দেরি করবেন না। ইভাকে নিয়ে যেতে বেশি দেরি করলে হয়তো ওকে চিরকালের জন্যে হারাবেন।

অন্ধকারের মধ্যেই তক্তপোশের ওপর উঠে বসল শম্ভু। অধৈর্য লাগছে নিজেকে।

না, ত্রিদিবেশবাবুর বাড়ি নয়। ভোর হলেই রিষড়া যেতে হবে ওকে। ইভাকে ছিনিয়ে নিয়ে আসতে হবে।

মা আর বাবা নিশ্চয় ঘুমোয়নি। জেগে বসে আছে। শম্ভু জানে।

ওর ইচ্ছে হল চিৎকার করে বলে, মা, ভেব না তুমি। যত কাজই থাক, আমি কাল সকালেই চলে যাব। ইভার কাছে। তোমরা ঘুমোও।

## ॥ ৬ ॥

পরের দিন সকালেই টেলিফোন বেজে উঠল। ত্রিদিবেশবাবু যতক্ষণ বাড়িতে থাকেন নিজে রিসিভার তোলেন না। ফোন ধরে শর্মিলা, কিংবা অন্য কেউ। কখনও কখনও বিপিন কিংবা পারুলের মা। তারপর যার ফোন তাকে ডেকে দেয়।

ত্রিদিবেশবাবু কোনও ফোন আসবে ভাবেনওনি।

ওর বন্ধুরা কেউ হবে মনে করে শর্মিলাই ছুটে গেল। তারপরই তড়িঘড়ি চিৎকার করে ডাকল, বাপি, বাপি, ডাক্তার মাথুরের ফোন।

যে যেখানে ছিল সারা বাড়ি ছুটে এল উৎকণ্ঠার মুখ নিয়ে। ত্রিদিবেশবাবুর ভারী শরীরটা দপদপ করে পা ফেলে প্রায় দৌড়তে দৌড়তে এল। পিছনে আঁচলে হাত মুছতে মুছতে নীলিমা। উদ্‌গ্রীব হয়ে তাকিয়ে রইলেন স্বামীর মুখের দিকে। অনীশ আর শর্মিলাও ঠায় দাঁড়িয়ে রইল।

ত্রিদিবেশবাবু কথা বলছেন, হুঁ হ্যাঁ করছেন, আর সকলেই বিব্রত, বিভ্রান্ত।

এ সময়ে কোনও ফোন আসার কথা ছিল না। বরং আরও আধ ঘণ্টা পরে নার্সিংহোমে ফোন করে উর্মি কেমন আছে খবর নেবার কথা। প্রতিদিন নেন।

ডাক্তার মাথুরের ফোন শুনেই বিচলিত হয়ে উঠলেন নীলিমা। নিশ্চয় কোনও খারাপ খবর, তা না হলে এত সকালে ফোন করবেন কেন।

—কি হয়েছে বলবে তো। চাপা গলায় নীলিমা বললেন।

ত্রিদিবেশববুর কানেও গেল না কথাটা, উনি কথা বলছেন তো বলছেনই। তারপর ওঁর মুখে একটু হাসি দেখা গেল।

সঙ্গে সঙ্গে আতঙ্ক সরে গেল নীলিমার মুখ থেকে। যাক, তাহলে খুব একটা খারাপ খবর কিছু নয়।

ত্রিদিবেশবাবু থ্যাঙ্ক ইউ, থ্যাঙ্ক ইউ বলে রিসিভার নামিয়ে রাখলেন।

তারপর বললেন, ব্লাড গ্রুপ তো মিলে গিয়েছিলই, ক্রশ ম্যাচিংও হয়ে গেছে। এখন শুধু এইচ-এল-এ টাইপিং। ডাক্তার মাথুর বলছেন, দেখবেন ছেলেটি যেন বেঁকে না দাঁড়ায়।

এদিকটা কেউই ভাবেনি। সকলের চিন্তা ছিল রিপোর্ট নিয়ে। ক্রশ ম্যাচিং মিলবে কিনা। অনীশ তৈরি হচ্ছিল রিপোর্ট আনতে যাবে বলে।

যাক, এখন খানিকটা নিশ্চিন্ত।

নীলিমা বললেন, বেঁকে বসবে বলে তো মনে হয় না, শম্ভু ছেলেটি বেশ ভাল, আমার তো বেশ ভালই লেগেছে।

অনীশ হেসে উঠল। ভাল-মন্দর কি আছে, ও টাকা চায়, টাকার জন্যেই তো এসেছে।

নীলিমা বললেন, ওকথা বলিস না, টাকা তো অনেকেই চায়, অভাব তো অনেকেরই, কেউ এল কি ?

অনীশ বললে, কিন্তু টাকার কথাটা তোমরা আগে সেরে রাখলে ভাল করতে। ও কত আশা করছে আমরা তো কিছুই জানি না।

ত্রিদিবেশবাবু বললেন, আমরা আর কি বলব। এর তো আর বাজারে কোনও দাম লিখে বেচাকেনা হয় না, কত চাইবে কে জানে।

নীলিমা ছলছল চোখে বললেন, ও আমাদের উর্মির প্রাণ বাঁচাবে, তার কি টাকা-পয়সায় কোনও দাম হয় নাকি।

ত্রিদিবেশবাবু বললেন, দেখে তো মনে হয় খুবই গরিব, কোথায় থাকে তাও দেখে এসেছি, খুব বেশি কিছু চাইবে বলে তো মনে হয় না।

একটু থেমে বললেন, ডায়ালিসিস দিতে দিতে জলের মত টাকা বেরিয়ে গেছে, ব্যবসাপত্তরের অবস্থাও এ-সময়টা খারাপ থাকে।

সকলে চুপ করে গেল। সত্যিই তো এখন শুধু বাঁচানোটাই সমস্যা। তবু টাকাপয়সার কথা এসে যাচ্ছে।

মৌলালিতে দুটো লেদ মেশিনের ব্যবসা। বড় বড় কারখানা থেকে কিছু অর্ডার এনে ফরমাশ মত মেশিন পার্টস তৈরি করে দেওয়া। সারাজীবন একটা ছেড়ে

একটা ধরে নানারকম ব্যবসা করতে করতে শেষে এই লেদ মেশিনে থিতি হওয়া। রোজগারপাতি ভালই হত, মাথা তুলে দাঁড়িয়েছিলেন, এই ফ্ল্যাট, এই গাড়ি, তারপর হঠাৎ কোত্থেকে কি যে হল, ঊর্মির এই অসুখটা। বাতের যন্ত্রণা, বাতের যন্ত্রণা, শেষে রিউমাটয়েড আরথ্রাইটিস। কড়া কড়া ওষুধ খাওয়ার জন্যে, নাকি অন্য কারণে কে জানে। রোগটা সারল কিন্তু তারপরই ডাক্তার বলে বসল দুটো কিডনিই গেছে।

একটা কিডনি যদি কেউ দেয় তবেই বাঁচানো যাবে।

অনীশ বললে, প্রথমে তো এসেছিল ওর সেই বন্ধুটা, গুপী।

শর্মিলা হেসে ফেলল। —কি নাম বাবা, গুপী।

নীলিমা রাগত চোখে তাকালেন মেয়ের দিকে। এখন ওদের নিয়ে কোনও হাসিঠাট্টা উনি বরদাস্ত করতে পারছেন না।

অনীশ বললে, গুপী যখন এসেছিল প্রথমে টাকার কথা কিছু বলেছিল ? কত টাকা ?

—নাঃ, তেমন স্পষ্ট করে কিছু বলেনি।

—সে না বলুক, তুমি তো বলে নেবে।

ত্রিদিবেশবাবু ছেলের কথার কোনও জবাব দিলেন না। জীবনের সবক্ষেত্রে এমন ব্যবসা-ব্যবসা ভাল লাগে না। ব্যবসা করেন ঠিকই, অর্ডার বাগাবার জন্যে ঘুসও দেন, ট্যাক্স ফাঁকি না দিলে বড়লোকও হওয়া যায় না এত চটপট, কিন্তু তা বলে ছেলেমেয়েরা চাইবে প্রতি পদক্ষেপে ওঁর ব্যবসাদার চরিত্রটাই বড় হয়ে উঠবে, সেই বা কেমন। ওটাই তো উনি ভুলে থাকতে চান। সুখী সংসারী মানুষ হতে চান, হতে চেয়েছিলেন বলেই তো ব্যবসা।

গুপীর কথাটা মনে পড়ল। আভাসে বলেছিল, আপনি তো একটা কিডনি চান, আমি দেব। আমি রেডি হয়েই এসেছি।

এমন ভাবে বলছিল, যেন একজন ফেরিওয়ালা এসেছে মাল বিক্রি করতে, বললেই ঝোলা থেকে বের করে দেবে।

ত্রিদিবেশবাবুর বিশ্বাসই হচ্ছিল না, এমনকি সন্দেহ হচ্ছিল পাড়ার কোনও চ্যাংড়া ছেলে ঠাট্টা-ইয়ার্কি করতে এসেছে।

—আপনি তো বিজ্ঞাপনে লিখেছেন প্রয়োজনে সাহায্য করবেন। আপনি তো একজন রিচ ম্যান, দেখেই বুঝতে পারছি...

সিটিং রুমের আসবাবপত্র চারপাশ দেখল, তারপর হেসে বললে, যা চাইব তা আপনার কাছে হাতের ময়লা। তবে আগেই দিয়ে দিতে হবে, ভীষণ বিপদে পড়েছি তাই...

তখন তো ত্রিদিবেশবাবু শুধু একজন ডোনার খুঁজে বেড়াচ্ছেন, বিজ্ঞাপন দিয়েও কেউ আসেনি, অথচ একটা কিডনি তাঁর তাড়াতাড়ি চাই।

বলেছিলেন, দেব দেব। তাই দেব।

কিন্তু শেষ অবধি ব্লাড গ্রুপ মিলল না। তখন গুপীই নিয়ে এল এই শম্ভুকে। ত্রিদিবেশবাবুর মনে আছে ব্লাড গ্রুপ মিলল না ডাক্তার মাথুরের মুখ থেকে সে-কথা শুনে গুপী ফ্যালফ্যাল করে তাকিয়ে রইল ত্রিদিবেশবাবুর মুখের দিকে, তারপর ঝরঝর করে কেঁদে ফেলল।

—হবে না ? এইটুকু কাজও আমাকে দিয়ে হবে না ? কি হতাশা তার মুখে।

ত্রিদিবেশবাবুর সেদিন অনুশোচনা হয়েছিল, ছেলেটিকে সন্দেহ করছিলেন বলে। নার্শিংহোমে নিয়ে গিয়েছিলেন গুপীকে, ডাক্তার মাথুরের কাছে। পরীক্ষা-টরিক্ষা করাতে। কিন্তু ভিতরে ভিতরে একটা ভয় ছিলই। টাকাটা আগাম দিয়ে দিতে হবে।

সন্দেহ হচ্ছিল, হয়তো সবটাই অভিনয়। আজকালকার দিনে কাউকেই বিশ্বাস করা

চলে না। শেষে টাকাটা নিয়ে না ভেগে পড়ে। সকলকে বোকা বানিয়ে।

'আপনার কাছে সে তো হাতের ময়লা।' এর বেশি আর কিছু জানেন না।

তারপর তো সে-ই শম্ভুর খবর আনল। অপেক্ষা করতেও রাজি হননি। গুপীকে সঙ্গে নিয়েই চলে গিয়েছিলেন।

শম্ভু ওঁকে দেখেই কেন বিরক্ত হয়েছিল এখন বুঝতে পারছেন।

কাল যাবার সময় বলে গেছে, আমি নিজেই আসব, আপনারা যাবেন না। বাবা-মা জানতে পারলে কিন্তু সব ভেস্তে যাবে।

বুঝতে পারছেন একটা ঘোর অন্যায় করছেন, কিন্তু এছাড়া ওঁর তো উপায় নেই। তার বাবা-মার কাছে সেও একটি সন্তান। অথচ তাদের না জানিয়ে...।

একটাই সান্ত্বনা ডাক্তার মাথুর বলেছেন ভয়ের কিছুই নেই, আজকাল আকছার হচ্ছে। ইটস্ অ্যাজ সিম্পল অ্যাজ এনিথিং। দুজনই সুস্থ মানুষ হয়ে বেঁচে থাকবে।

ডাক্তার মাথুর লোকটি কিন্তু রীতিমত দায়িত্বশীল মানুষ। ওঁদের চেয়েও তাঁর উৎকণ্ঠা যেন আরও বেশি। সকালবেলাতেই ফোন করে রিপোর্ট জেনে নিয়েছেন এবং নিজেই ফোন করে জানিয়ে দিয়েছেন।

ওঁর ফোন পাওয়ার পর থেকেই ত্রিদিবেশবাবুকে উৎফুল্ল লাগছিল। সারা বাড়িতেই যেন নিশ্চিন্ত ভাব।

শর্মিলা ওঘরে গিয়ে জোরে রেকর্ড চালিয়ে দিয়েছে।

ত্রিদিবেশবাবুর মনে হল অনেকদিন পরে যেন ওঁর ফ্ল্যাটে রবীন্দ্রসঙ্গীতের সুর শোনা যাচ্ছে। গান। এ বাড়িতে অনেককাল রেকর্ড বাজেনি। সারা বাড়িটা যেন কবরখানার মত থমথম করত। কারও মুখে কোনও আনন্দ নেই, হাসি নেই।

আজ আবার গানের সুর শোনা যাচ্ছে। বুকের ওপর থেকে ভারী পাথরটা অনেকখানি সরে গেছে, একটা আশা দেখতে পেয়েছেন।

কিন্তু শম্ভু আসছে না কেন! ওর তো সকালেই চলে আসার কথা।

শেষ মুহূর্তে বেঁকে বসবে না তো। একেবারে অসম্ভব টাকার অঙ্ক কি বলে বসতে পারে!

মনে মনে একটা অঙ্ক কষতে শুরু করলেন ত্রিদিবেশবাবু।

এর মধ্যেই তো লাখখানেক টাকা কি তারও বেশি খরচ হয়ে গেছে। কিডনি পাওয়াই তো সব নয়। আরও এক লাখ, দেড় লাখ, কত লাগবে কে জানে। অপারেশনের খরচ।

শুধু ঊর্মির জীবন নয়, এই সংসারটাও তো বাঁচিয়ে রাখতে হবে। এই ব্যবসা, এই ফ্ল্যাট, এই গাড়ি। কোনটাই তো ছেড়ে দিতে পারবেন না। একদিন তাঁর কিছুই ছিল না, আজ তাঁর সবই চাই, ঊর্মিকেও।

—কই শম্ভু তো এল না। ওর তো সকালেই আসার কথা ছিল।

নীলিমা বললেন।

অনীশ বিরক্তভাবে বললে, এই লোকগুলোকে কোনও বিশ্বাস নেই।

রাগত স্বরে শর্মিলা বললে, দেখবে যাও কোথায় আড্ডা মারছে। এদের কোনও দায়িত্বজ্ঞান আছে নাকি।

ত্রিদিবেশবাবু কাঁদো-কাঁদো গলায় বললেন, আমার তো হাত-পা বেঁধে রেখে গেছে, একবার গিয়ে যে খবর নেব তারও উপায় নেই। যেতে বারণ করে গেছে, গেলে হয়তো উল্টে রেগে যাবে, সব ভেস্তে যাবে।

নীলিমা বললেন, এত অধৈর্য হচ্ছ কেন, যখন বলে গেছে তখন ঠিকই আসবে।

আমার মন বলছে ও আসবে।

সকাল গড়িয়ে বিকেল হয়ে গেল, তবু শম্ভুর কোনও খবর নেই। এক টুকরো আশা পেয়ে সারা বাড়িতে যে উৎফুল্ল ভাব ফুটে উঠেছিল ক্রমশ সেটা উবে গেল।

তা হলে কি ছেলেটা আসবে না নাকি? মত বদলে ফেলেছে?

যখন একেবারেই কোনও আশা ছিল না তখন এতখানি বিভ্রান্ত হননি ত্রিদিবেশবাবু। আশা পেয়ে নিরাশ হওয়া আরও কষ্টের।

কিছুই ঠিক করতে পারছিলেন না। এমন সময় অনীশ ফিরে এল রিপোর্ট নিয়ে।

ওকে পাঠিয়ে দিয়েছিলেন ডাক্তার মাথুরের কাছে।

এইচ এল এ টাইপিংয়ের রিপোর্ট।

অনীশ এসেই জিগ্যেস করল, শম্ভু এসেছিল?

—না।

রিপোর্ট নিয়েই ত্রিদিবেশবাবুর উদ্বেগ ছিল, নীলিমারও। যদিও ডাক্তার মাথুর ভরসা দিয়েছিলেন, বলেছিলেন প্রিলিমিনারি ফাইন্ডিংস ফেবারেব্‌ল। কথাটার কি মানে উনি বুঝতে পারেননি।শুধু বুঝেছিলেন নিরাশ হবার কিছু নেই।

কিন্তু নিরাশ তো শম্ভুই করে তুলছে।

অনীশ এসে দেখল সকলের মুখেই কালো ছায়া। সকালে বাড়িটা অনেক দিন পরে কেমন জীবন্ত হয়ে উঠেছিল, মরা-মরা দুঃখী-দুঃখী ভাব কেটে গিয়ে গলার স্বরও বদলে গিয়েছিল। রেকর্ডে গান বাজাতে শুরু করেছিল শর্মিলা।

ত্রিদিবেশবাবুর ভালই লাগছিল গানের সুরটা। কিন্তু শম্ভুর জন্যে অপেক্ষা করে করে যখন অধৈর্য হয়ে উঠেছেন, সন্দেহ জেগেছে শম্ভু আসবে কিনা, হঠাৎ একসময় চেঁচিয়ে উঠলেন, আঃ, গানটান বন্ধ কর, ভাল লাগছে না।

শর্মিলা বাপির কাছে আদরই পেয়ে এসেছে, ধমক খেয়েছে কমই।

ছুটে গিয়ে রেকর্ড চালানো বন্ধ করে দিল। ও অতশত বোঝেনি, ভেবেছে দেরি করুক আর যাই করুক আসবে। এতগুলো টাকার লোভ কি সামলাতে পারবে নাকি।

অভিমানে ও আর এদিকে এলই না।

অনীশ এসেই দেখলে সকলের মুখেই কালো ছায়া।

বিরস গলায় বললে, রিপোর্ট তো ডাক্তার মাথুর বললেন ও কে। এখন সব ব্যবস্থা করে ফেলুন।

একটু থেমে বললে, কিন্তু শম্ভুই যদি না আসে...

—আমি তা হলে একবার ওদের বাড়িই যাই কি বলো?

নীলিমার দিকে তাকালেন। নীলিমা কি জবাব দেবেন ঠিক করতে পারলেন না।

কাল সন্ধে থেকেই মনে মনে অনেকগুলো দৃশ্য পর পর সাজিয়ে ফেলেছিলেন। ডাক্তার মাথুরের কাছে চিঠি নিয়ে ভেলোর চলে যাবেন। আগে থেকেই সেখানে জানানো আছে। ও টিতে পাশাপাশি দুটো টেবিল। একটায় শম্ভু একটায় উর্মি। একজনের শরীরের অংশ আরেকজনের শরীরে চলে যাবে।

কল্পনায় দেখেছেন উর্মি সুস্থ হয়ে বেডের ওপর উঠে বসেছে, মুখে মৃদু হাসি।

মনে মনে ভেবে রেখেছেন শম্ভুকেও পুরো সুস্থ হয়ে ওঠা পর্যন্ত যা কিছু করার এতটুকু অবহেলা করবেন না। ডাক্তার মাথুর তো বলেছেন, আকছার এরকম হয় আজকাল, জীবনের কোনও ভয় নেই।

তবু ঈষৎ ভয় যে হচ্ছে না তা নয়। যদি হঠাৎ কিছু হয়ে যায় ওঁর দায়দায়িত্ব কতখানি তাও জানেন না। তার চেয়েও বড় কথা নিজের কাছে কি জবাবদিহি করবেন।

এসব অবশ্য গোপন রেখেছেন নিজের বুকের মধ্যে। নীলিমাকেও জানতে দেননি, ছেলে-মেয়েদেরও নয়। ওরা শুধু ঊর্মির কথাই ভাবছে।

শম্ভুর কাছে উনি ভাব দেখিয়েছেন ভয়ের কিছু নেই। ডাক্তার মাথুরের কথার প্রতিধ্বনি তুলে বলেছেন এ তো খুব সাদামাটা ব্যাপার। দু-সপ্তাহ পরেই আপনি ঠিক হয়ে যাবেন।

এখন সন্দেহ হচ্ছে শম্ভু হয়তো শেষ পর্যন্ত ভয় পেয়ে গেছে।

তোয়াজ করার জন্যেই 'শম্ভুবাবু' বলেছেন, 'আপনি'। ছেলের বয়েসী, তাকে 'আপনি' 'আজ্ঞে' করার কথা নয়। ওঁর তা স্বভাবও নয়। তবু করেছেন শুধু ঊর্মির মুখ চেয়ে।

বুকের ভেতরটা কেমন যেন করছে।

দীর্ঘশ্বাসের স্বরে বললেন, এভাবে শুধু শুধু বসে থেকে কি লাভ।

ঠিক সেই সময়েই কলিং বেল বেজে উঠল। পিয়ানোর মত টুংটাং আওয়াজ করে। ত্রিদিবেশবাবু দ্রুত এগিয়ে গেলেন দরজা খুলতে। উনি নিজে কখনও দরজা খুলতে যান না, তবু গেলেন।

কাজটা বিপিনের। ও না থাকলে পারুলের মা। কিংবা অন্য কেউ।

দরজা খুললেন, খুলেই শম্ভু আর গুপীকে দেখতে পেয়ে মুখের ওপর থেকে কাল ছায়াটা সরে গেল মুহূর্তের মধ্যে। আরেকটু হলেই আনন্দ চাপা দিতে না পেরে প্রায় বলে ফেলেছিলেন, এসেছেন! বাঁচিয়েছেন!

কিন্তু ভিতরের ব্যবসাদার মানুষটা সতর্ক হয়ে গেল। রাশভারী ধীর গলায় বললেন, আসুন।

যেন এতক্ষণ ওর জন্যে কেউ অপেক্ষা করছিল না।

শম্ভুই বরং উদ্‌গ্রীব হয়ে প্রশ্ন করল, রিপোর্ট এসেছে?

—সব ও কে।

শম্ভু আর গুপীও উৎফুল্ল হয়ে উঠল। ঊর্মির ব্লাড গ্রুপ গতকালই জেনে গিয়েছিল, মিলবে তা জানত। অনেকদিন আগে একবার রক্ত দিয়েছিল। তবু শেষ অবধি কি হয় বিশ্বাস ছিল না।

—আপনার তো সকালে একবার আসার কথা ছিল। অনীশ বললে।

—হ্যাঁ। বড় ঝামেলায় পড়ে গিয়েছিলাম।

সব পাকাপাকি ব্যবস্থা করতে হবে।

ইশারায় অনীশকে উঠে যেতে বললেন ত্রিদিবেশবাবু। অনীশ চলে গেল, অনিচ্ছা সত্ত্বেও।

ছেলেটার কোন জ্ঞানগম্যি নেই। বলে বসল, আপনার তো সকালে একবার আসার কথা ছিল। যেন আমরা সেজন্যে অপেক্ষা করে বসেছিলাম, হতাশ হয়ে পড়েছিলাম।

প্রথমদিকে যখন খড়কুটো ধরার জন্যে ব্যগ্র, তখন একরকম। এখন আর তেমন ব্যগ্রতা দেখানো উচিত নয়।

কেনাবেচার ব্যাপার। কিডনি। শরীরের একটা অংশ। তা হোক, ওটা শম্ভুর শরীরে উদ্বৃত্ত। একটা থাকলেই যথেষ্ট। কিন্তু উদ্বৃত্ত হলেই তো কেউ বিলিয়ে দেয় না। ত্রিদিবেশবাবু নিজেই কি পারেন! এই যে টাকাপয়সা কতটুকু প্রয়োজন আর কতটা উদ্বৃত্ত কেউ কি বুঝতে পারে। মনে তো হয় সবটাই দরকার, আরও আরও আরও দরকার। কারও কাছে উদ্বৃত্ত বলে কিছু নেই।

কথাবার্তা পাকাপাকি হয়ে গেল।

—দুহপ্তা কি বড় জোর তিন হপ্তার ছুটি নিতে হবে। তারপরই আপনি ফিট হয়ে ফিরে

আসবেন, কাজে জয়েন করতে পারবেন।

শম্ভু মনে মনে হাসল। ছুটি! ওর যে চাকরিটাই নেই সে-কথা কি করে বলবে। বলার প্রয়োজনও নেই।

ভেবে রেখেছে বাড়িতে বলবে বাইরে যাচ্ছি আপিসের কাজে। টাকাটা পেয়ে গেলেই তো ও মুক্ত পুরুষ। এখন মাথার ওপর একটা খাঁড়া ঝুলছে। চুরি যাওয়া টাকাটা ফেরত দিতে হবে।

শম্ভু মনের মধ্যে জোর পাচ্ছিল না। কাল সারা রাত না ঘুমিয়ে ভেবে রেখেছে দশ হাজার নয়, কুড়ি হাজার টাকা চাইবে।

এখানে আসার পথে গুপীকে বলেছে, কাল মেয়েটাকে দেখার পর নিজেকে ছোট লাগছিল। ঊর্মি, না কি নাম যেন?

—হ্যাঁ, ঊর্মিলা।

—শালা গরিব হলে মাইরি একটা ভাল কাজও করা যায় না। বিনা পয়সায় তো একটা মেয়েকে বাঁচাতে পারতাম। অথচ উপায় নেই।

গুপী হেসে উঠল।—রাখ তোর ভালমানুষি। পৃথিবীটা শুধু টাকা চেনে, আর কিচ্ছু চেনে না। ইভার কথাটা ভাব না। শালা দেখে পছন্দ করেছিল। আমি তো ওকে দেখে চমকে উঠেছিলাম।

শম্ভু তো আরও বেশি অবাক হয়েছিল।

সকালে উঠে মাকে বললে, মা তুমি রাগ করছ, না?

মা বিমর্ষ ভাবে বললে, আমি আবার কার ওপর রাগ করব, আমার কি রাগ করার কেউ আছে। রাগ তো শুধু নিজের কপালের ওপর।

মাথা নিচু করে বললে, বাবাকে বলো যেতে হবে না, আমিই যাচ্ছি।

—যাবি? মা খুশি হয়ে উঠল।

তারপর বেশ কঠিন গলায় বললে, কারও কোনও কথা শুনবি না, জোর করে নিয়ে আসবি।

শম্ভু ঘাড় নেড়েছে। হ্যাঁ, আমাদের যদি চলে যায় ওরও চলে যাবে।

বেরিয়ে এসে একটা দিনের কথা মনে পড়ে গেছে। অনেকদিন আগে একবার ইভা এসেছিল।

হঠাৎ ফিরে এসে দেখে মা কাঁদতে কাঁদতে সান্ত্বনা দিচ্ছে ইভাকে। কি আর করবি মা, একটু মানিয়ে চল, সব ঠিক হয়ে যাবে।

আর ইভার দুচোখ জলে ভরা। আমি আর যাব না মা, যাব না।

একটু একটু করে প্রশ্ন করে জেনেছিল, বিয়ের সময় তেমন কোনও চাহিদা না থাকলেও ওরা নাকি আশা করেছিল আরও অনেক কিছু পাবে।

এখন সেজন্যেই পদে পদে কষ্ট দেয়। ইভার চেহারা দেখেও সেটুকু বুঝতে অসুবিধে হয়নি।

শম্ভু রেগে গিয়ে বলেছিল, তোকে যেতে হবে না, এখানেই থাক। কলেজে ভর্তি করে দেব।

মা বিষণ্ণ হাসি হেসে বলেছে, তা কি হয় রে।

বুঝিয়ে-সুজিয়ে ইভাকে আবার বাবা-মা সেখানেই দিয়ে এসেছিল।

—লোকে বলবে কি! আত্মীয়স্বজনের কাছে কি বলব। মা যুক্তি দেখিয়েছিল।

আর শম্ভুর মনে হয়েছিল সমাজকে এত ভয় পাবার কি আছে? একটা জীবনের চেয়ে আত্মসম্মান কি বড় নাকি! আমাদের আবার সমাজ।

নিজে বিপদে পড়ে গিয়ে সেই আত্মসম্মানই বাঁচাতে চাইছে। জীবন দিয়েও। কে বলতে পারে কিডনি দিতে গিয়ে শেষে মরে যাবে কিনা।

মার কথা শুনে তাই আশ্চর্য হয়ে গেল শম্ভু। খুশি হল।

বিয়ে আর স্বামীর সংসারই শেষ কথা নয়, মেয়েরাও বুঝতে শিখছে। কে কি বলবে, মুখ দেখাব কি করে এ-সব ছেঁদো কথা যত তাড়াতাড়ি ওরা ভুলতে পারে ততই ভাল।

মা বুঝতে পারছে মাও বদলে গেছে।

তবু ভোরবেলায় বেরিয়ে এসে গুপীকে ডেকেও কথাটা বলতে পারছিল না।

শুধু বললে, চল এখুনি রিষড়ে যেতে হবে। একটা ভয়ঙ্কর ব্যাপার হয়েছে।

ট্রেনে যেতে যেতে শেষ অবধি বলতে হল।

গুপী গুম হয়ে চুপচাপ বসে রইল, ট্রেনের জানালায় হেলান দিয়ে।

আর হঠাৎ রেগে গিয়ে বললে, শালার হারামিকে খুন করে দিই চল।

পাশের লোকটা চমকে ফিরে তাকাল।

শম্ভু কোনও কথা বলেনি।

ওর আশ্চর্য লাগছিল গুপীর রাগ দেখে। এই ধরনের ঘটনা তো প্রায়ই শোনে, কাগজেও বেরোয়। কলেজে চায়ের দোকানে ছেলেরাও আলোচনা করে। রেগে যায়, যেন পারলেই ক্রিমিনালগুলোকে খুন করে দেয়। একজনও তো এই ক্রিমিনালগুলোর পক্ষ নিয়ে কথা বলে না। তাহলে ক্রিমিনাল কারা? কারা এইসব নির্যাতন চালায়? আমরাই তো? আমাদের মধ্যেই তো তারা আছে, শুধু বাইরে থেকে চেনা যায় না।

রিষড়া স্টেশনে নেমে ইভাদের বাড়ির পথ ধরে যতই এগিয়েছে কেমন ভয়-ভয় করতে শুরু করেছে শম্ভুর।

—জোর করে নিয়ে আসবি, কারও কথা শুনবি না।

কিন্তু যতই বাড়ির কাছাকাছি এগিয়েছে, ততই নিজেকে অসহায় লেগেছে। মনে হয়েছে পাড়াপাড়শি সকলেই যেন শত্রুপক্ষ। ওরা যদি বাধা দেয়?

এই তো প্রতিবেশী একজন তবু সাহস করে চিঠি দিয়েছে। কিন্তু প্রতিবাদ তো জানাতে পারেনি। সব দেখেছে, সব জানে, তবু চুপ করে থেকেছে।

শম্ভুর হঠাৎ মনে হল আসল ক্রিমিনাল এরাই। এরা যদি সচেতন হয়ে ওঠে, সমাজটা রাতারাতি বদলে যাবে। অথচ মেয়েটার পক্ষ নিয়ে কেউ প্রতিবাদ করতে এগিয়ে আসে না। একটা বাড়ির বউ কেঁদে উঠল, কিংবা চিৎকার করছে, করুক। আমাদের কিছু করার নেই। ওটা ওদের সম্পত্তি। কিন্তু একটা বাচ্চা চাকরকে ঠ্যাঙালে তখন তো ঠিকই ছুটে আসে, থানা-পুলিশ করে। এর নাম নাকি সমাজ!

রিকশায় যেতে যেতেই চিঠিটা বের করে ঠিকানটা দেখে নিল।

—গুপী, আগে বরং এঁদের বাড়িতেই যাই।

আসলে বাড়ির লোকদের মুখোমুখি হতে ভয় পাচ্ছিল শম্ভু। হয়তো ইভার সঙ্গে দেখা করতেই দেবে না। নিয়ে আসা তো দূরের কথা।

তারপর যদি সকলে চেঁচামেচি করে একটা সিন ক্রিয়েট করে। করুক না, তাহলে তো ভালই, সকলকে বলতে পারবে, কি অমানুষ এরা।

তবু ঠিকানা দেখে পাশের বাড়িতেই গেল। প্রায় লুকিয়ে লুকিয়ে। ইভাদের বাড়ির কেউ না দেখতে পায়।

ভদ্রমহিলা এলেন, তারপর যেন স্বস্তি পেলেন শম্ভুর পরিচয় পেয়ে।

বললেন, বসুন, আমি দেখি ওকে ডেকে আনতে পারি কিনা। কথা বলতে বলতে কেঁদে ফেললেন।

শম্ভু ভয় পাচ্ছিল। ওর ইচ্ছে ছিল লুকিয়ে লুকিয়ে এখান থেকেই নিয়ে চলে যাবে, পালিয়ে যাবে।

গুপী বেঁকে দাঁড়াল। —কেন ? জোর করে নিয়ে যাব, দরকার হয় দু-একটা খুন করে দেব।

শুনে শম্ভু একটা জোর পেল। সত্যি তো। এভাবে যাওয়ার কোনও মানে হয় না।

ভদ্রমহিলা বললেন, তবে আপনারাই যান, আমাকে আর এর মধ্যে টানবেন না।

সেই গা-বাঁচানো ব্যাপার। তবু তো চিঠি লিখে জানিয়েছেন উনি, সেজন্যে শম্ভু কৃতজ্ঞ বোধ করল।

গিয়ে কড়া নাড়তেই একটি মেয়ে কপাট খুলে দিল। চিনতে পেরেই হাসল, হেসে ছুটে গেল। বোধহয় খবর দিতে।

ইভার শাশুড়ি হাসি-হাসি মুখে এগিয়ে এলেন। —এসো এসো।

একটা চেয়ার এগিয়ে দিলেন বারান্দায়। —কেমন আছ সব ? তোমার বাবা-মা ?

কে বিশ্বাস করবে এই বাড়িতে একটি মেয়েকে প্রতিনিয়ত নির্যাতন করা হয়।

শম্ভু বসল না, কোনও কথার উত্তর দিল না। বললে, ইভা কোথায় ?

—আসবে আসবে। এসেছ যখন বোনকে না দেখে কি চলে যাবে ! হাসলেন।

শম্ভু গম্ভীর ভাবে বললে, আমি ইভাকে নিতে এসেছি।

—নিতে এসেছ ?

—হ্যাঁ।

আবার হাসলেন তিনি। এভাবে কি নিয়ে যাওয়া যায় নাকি। বাড়ির বউ, চিঠি দেবে, আমাদেরও তো সুবিধে-অসুবিধে আছে।

শম্ভু চিৎকার করে ডাকল, ইভা ! এদিকে আয়।

ইভা বেরিয়ে এসে দরজার পাশে দাঁড়াল।

শম্ভু বললে, চল। এক্ষুনি।

ইভা আবার ঘরের মধ্যে ঢুকেই অল্পক্ষণ পরেই বেরিয়ে এল। —চল।

—কিন্তু এই শেষ যাওয়া মনে রেখ। সেই হাসি-হাসি মুখটা নৃশংস হয়ে উঠল।

শম্ভু বললে, আজ থেকে ও আর আপনাদের বাড়ির বউ নয়।

শম্ভুর সঙ্গে সঙ্গে ইভাও বেরিয়ে এল।

শম্ভু বেশ টের পাচ্ছিল ওদের পিছনে কয়েক জোড়া অবাক দৃষ্টি ওর পিঠের ওপর, ইভার পিঠের ওপর আছাড় খেয়ে পড়ছে।

ব্যস, তারপর মুক্তি।

ইভাকে ফিরিয়ে নিয়ে চলে এসেছিল শম্ভু।

সারা রাস্তা চুপচাপ, সারা ট্রেন একটাও কথা বলেনি ইভা। চোখে এতটুকু জল ছিল না। একটা পাথরের মূর্তি যেন।

বাড়ি ফিরেই ছুটে গিয়ে মাকে জড়িয়ে ধরল ইভা। হাউ হাউ করে কেঁদে উঠল। মাও তখন কাঁদছে।

শম্ভু বলে উঠল, কাঁদছ কেন তোমরা, এখন তো হাসবে।

মা সত্যি হাসার চেষ্টা করল। কান্না-মেশানো হাসি।

এখন তো মুক্তি। নতুন করে জীবন গড়ে তুলবে ইভা। শম্ভু ভাবল আমি ইভার জীবনকে নতুন করে গড়ে দেব। শুধু কিছু টাকার দরকার, টাকা পেলেই জীবন অন্য ভাবে গড়া যায়। ইচ্ছে থাকলেই।

মনে মনে ভাবল, গুপী কি ত্রিদিবেশবাবুকে কোনও সময় বলে ফেলেছে কত টাকা ওর

দরকার। তখন তো শুধু ওই চুরি যাওয়া টাকার অঙ্কটাই ভেবেছে। কিন্তু শম্ভুর মনে লোভ জেগে উঠছে। আরও, আরও টাকা। এই সংসারের অভাব মেটাতে, ইভার জন্যে।

ত্রিদিবেশবাবু তো বড়লোক, ওঁর কাছে দশ হাজার আর বিশ হাজারে কোনও তফাত আছে নাকি? তা ছাড়া উনি তো এখন শম্ভুর হাতের মুঠোয়, চাপ দিলেই বেরিয়ে আসবে। কিংবা তার প্রয়োজনও হবে না, চাওয়ামাত্র বিশ হাজার টাকাই দিয়ে দেবেন। ওঁর তো এখন শুধু মেয়ের জীবন চাই। মেয়েকে সুস্থ করে তুলতে পারলেই সুখী।

গুপী যদি কোনও সময় দশ হাজার টাকা বলে ফেলে থাকে, তা হলেও ওঁকে বিশ হাজারেও রাজি হতে হবে। বড় জোর শম্ভুকে ছোট ভাববেন। ভাববেন, সুযোগ বুঝে চাপ দিয়ে আদায় করে নিচ্ছে। তা ভাবুন, কিছু যায় আসে না।

—হ্যাঁ রে, গয়নাগুলো কি সব কেড়ে নিয়েছে? মা জিগ্যেস করল ইভাকে।

ইভার মুখে বিষণ্ন হাসি দেখা দিল। —নিয়েছিল।

তারপর ধীরে ধীরে বললে, ভেবেছিলাম পালিয়ে আসব। তাই নিজের গয়না নিজেই চুরি করেছিলাম কাল রাত্তিরে।

হাসল, কেমন একটা বিকৃত হাসি। তারপর ঘুরে দাঁড়িয়ে কোত্থেকে যেন একটা ছোট্ট কাপড়ের পুঁটলি বের করে মা'র হাতে দিল। বললে, সবই তো গেছে, এটুকু অন্তত বাঁচিয়ে এনেছি।

মা পুঁটলিটা নিয়ে গিয়ে তক্তপোশের ওপর রাখল। খুলে দেখল,সব ঠিক ঠিক আছে কিনা। সব আছে।

—যাক্ তবু এটুকু তো বাঁচল।

মা যেন স্বস্তি পেল। এত দুঃখের মধ্যেও। কিংবা এখন আর দুঃখ নয়। এখন মুক্তি।

কি বলবে, কি ভাবে বলবে শম্ভু ঠিক করতে পারছিল না। সঙ্কোচ হচ্ছিল।

তারপর দুম্ করে বলে বসল, আমার কিন্তু কুড়ি হাজার টাকা চাই।

ভেলোর যাবার কথাবার্তা পাকা হয়ে যাওয়ার পর ত্রিদিবেশবাবু আর টাকার কথাটা তুলছিলেন না। সেজন্যে ভেতরে ভেতরে রেগে যাচ্ছিল শম্ভু। দুম্ করে বলে দিল।

—কুড়ি হাজার! অবাক চোখে তাকালেন ত্রিদিবেশবাবু।

এত টাকা হয়তো ভাবেননি। এরা তো গরিব, কত আর চাইতে পারে।

ত্রিদিবেশবাবুর ভিতর থেকে ব্যবসাদার মানুষটা বেরিয়ে এল। গলায় হতাশার স্বর আনার চেষ্টা করে বললেন, আমি কিন্তু এমনিতেই ফতুর হয়ে এসেছি। কিডনি ট্র্যান্সপ্ল্যান্টেশন, তার খরচও প্রচুর।

বললেন, আমি তো এত টাকা ভাবিনি।

একটু থেমে বললেন, পনেরো হাজার। শম্ভুবাবু আপনি পনেরো হাজারে রাজি হয়ে যান। আর্ত গলায় বললেন, একটা মেয়ের জীবন নির্ভর করছে আপনার ওপর।

সঙ্গে সঙ্গে শম্ভুর বলে উঠতে ইচ্ছে হল, আরেকটি মেয়ের জীবন নির্ভর করছে আপনার ওপর ত্রিদিবেশবাবু।

কিন্তু বলতে পারল না। তার আগেই নার্সিংহোমের বেডের ওপর শায়িত তন্দ্রাচ্ছন্ন একটা মুখ চোখের সামনে ভেসে উঠেছে।

মাথা নিচু করে শম্ভু বললে, তাই দেবেন।

ও তো সারাজীবন গর্ব করার মত একটা কাজ এতদিনে করতে চলেছে। তা নিয়ে

দর-কষাকষি ভাল লাগল না।

গুপী বললে, আমি কিন্তু আপনাকে বলেছিলাম, টাকাটা আগেই দিয়ে দিতে হবে।

শম্ভু বললে, হ্যাঁ, যাবার আগেই চাই। টাকাটা এক জায়গায় আমাকে মিটিয়ে দিয়ে যেতে হবে।

ত্রিদিবেশবাবু একটু উসখুস করলেন। —এখন যদি হাজার পাঁচেক দিই, কাজটা হয়ে গেলে...

শম্ভুর হাসি পেল, রাগও হল। বেশ বুঝতে পারল ত্রিদিবেশবাবু ভয় পাচ্ছেন। হয়তো বিশ্বাস করতে পারছেন না। টাকাটা নিয়ে যদি শম্ভু কেটে পড়ে। আর না আসে। অথচ, ভাবছ না কেন, আমিও তোমাকে অবিশ্বাস করতে পারি। বড়লোক বলেই তোমাকে বিশ্বাস করতে হবে!

কিন্তু টাকাটা যে সত্যি দরকার শম্ভুর। যাবার আগেই।

ম্যানেজার তো মাত্র সাতদিন সময় দিয়েছেন।

শম্ভু কঠিন স্বরে বললে, সব টাকা আমার আজই চাই। কিংবা কাল।

ত্রিদিবেশবাবু উঠে গেলেন। শম্ভু ভাবল, হয়তো ছেলে অনীশের সঙ্গে পরামর্শ করতে। আর উনি উঠে যেতেই নীলিমা খপ্ করে শম্ভুর হাত দুটো ধরলেন। বললেন, ও পাঁচ হাজারও আমিই দেব বাবা, তুমি কিছু মনে কোরো না। তুমি আমার মেয়েকে বাঁচাও।

চাপা গলায় বললেন, ওকে বোলো না, আমি তোমাকে লুকিয়ে লুকিয়ে দিয়ে দেব। বলতে বলতে হাতের কঙ্কন আর চুড়িতে হাত দিলেন।

সঙ্গে সঙ্গে ভীষণ লজ্জা পেয়ে গেল শম্ভু। নিজের কাছে নিজেই যেন ছোট হয়ে গেল।

বলে উঠল, না না মাসিমা, চাই না চাই না।

ত্রিদিবেশবাবু ফিরে এলেন, হাতে টাকার বান্ডিল।

বললেন, সাবধানে নিয়ে যাবেন।

টাকার বান্ডিলটা হাত বাড়িয়ে নিল শম্ভু। বুকের মধ্যে একটা উন্মাদ উল্লাস। জীবন ফিরে পাচ্ছে যেন। আত্মসম্মান, মর্যাদা। বিপদ থেকে মুক্তি পাওয়ার অস্ত্র। নিজেকে বাঁচানোর।

চাকরিটা ফিরে পাবে, ম্যানেজার আশা দিয়েছেন।

## ॥ ৭ ॥

ট্রেনের কামরায় ওরা চারজন।

আর কিছুক্ষণের মধ্যেই ওরা এসে পৌঁছে যাবে। সব দুঃস্বপ্ন কেটে গেছে। এখন ওরা সবাই সুখী। এত সুখ যেন আর কখনও পাননি ত্রিদিবেশবাবু।

মাসিমা হাসছেন, অনর্গল কথা বলছেন।

—তুমি বাবা আগের জন্মে আমার ছেলে ছিলে।

মাসিমার কথাটা মনে পড়ল শম্ভুর। সুস্থ হয়ে ওঠার পর একদিন ওর বেডের পাশে বসে মাথায় হাত বুলিয়ে দিতে দিতে বলেছিলেন। সেই মমতায় সমস্ত শরীর ভিজে গিয়েছিল শম্ভুর।

টিফিন-ক্যারিয়ার থেকে খাবার বের করে শম্ভুকে দিয়েছেন, খাও, খাও। লজ্জা কোরো

না, তুমি তো এখন আমাদের ঘরের লোক।

ঘরের লোক! কি ভাল লেগেছিল শম্ভুর।

ও তাকিয়ে দেখল উর্মিকে। জানালায় মুখ রেখে আকাশে ওড়া শঙ্খচিল দেখছে, কিংবা সবুজ। কিংবা আকাশ। নতুন জীবন পেয়ে যেন নতুন করে জেগে উঠেছে।

উর্মি ফিরে তাকাল। শম্ভুর সঙ্গে চোখোচোখি হতেই ঈষৎ হাসল। আবার জানালায় মুখ রেখে বাইরের দিকে তাকাল।

এত সুখের মধ্যেও একটা ব্যথার তার রিন রিন করে বাজছিল শম্ভুর বুকের মধ্যে।

ঘরের লোক। কিন্তু এখনই ওরা পৌঁছে যাবে। গুপীকে চিঠি দিয়ে জানিয়েছে ও। হয়তো আসবে। নিশ্চয় আসবে।

তারপরই শম্ভু চলে যাবে অন্য পথে। আবার সেই পুরনো জীবনে।

ত্রিদিবেশবাবু বললেন, গাড়ি আনতে বলে দিয়েছি অনীশকে। ফোনে পেয়ে গিয়েছিলাম।

মাসিমা হাসতে হাসতে বললেন, তুমিও যাবে আমাদের সঙ্গে। খাওয়া-দাওয়া করে তবে বাড়ি যাবে।

ত্রিদিবেশবাবু বললেন, বাঃ, তা তো যেতেই হবে। তুমি কি স্টেশন থেকেই পালাবে ভাবছ নাকি।

এখন আর শম্ভুবাবু বলেন না। এখন শম্ভু নাকি ঘরের লোক হয়ে গেছে।

পাশাপাশি দুটো বেডে ক'টা দিন কেটেছে ওদের। শম্ভু আর উর্মি।

ফিরে আসার কথা সেদিনই শুনেছে।

বিষণ্ন মুখে উর্মি বলেছে, ফিরে গেলেই তো আপনি চলে যাবেন। জানেন, ভাবতেও খারাপ লাগছে।

শম্ভুর নিজেরও খারাপ লাগছিল। এ কটা দিন যেন একটা স্বপ্নের ঘোরের মধ্যে কেটে গেছে ওর।

একটা অদ্ভুত সুখ। গর্ব।

হেসে বলেছে, তোমার মধ্যেই তো আমি আছি। দূরে চলে গেলেও সঙ্গে সঙ্গে থাকব, সারা জীবন।

উর্মি হেসে উঠেছে। তারপর চুপ করে থেকে হঠাৎ বলেছে, আপনি খারাপ, খুব খারাপ।

—কেন?

উর্মি হেসেছে। একটা ঋণের বোঝা চাপিয়ে দিয়ে গেলেন, যে ঋণ কোনদিন শোধ দেওয়া যায় না।

চুপ করে গেছে শম্ভু, কোনও উত্তর দেয়নি।

মনে মনে ভেবেছে, কত সুন্দর একটা সম্পর্ক হতে পারত। কিন্তু মাঝখানে একটা কেনাবেচার সম্পর্ক, একটা টাকার অঙ্ক কাঁটার মত বিঁধছে।

উর্মিলা কি জানে? নিশ্চয়ই জানে না। জানলে কখনওই ঋণের কথাটা বলত না। একদিন তো জানবে, তখন হয়তো উর্মির চোখে ও ছোট হয়ে যাবে।

একটা সুন্দর ঝকঝকে পরিষ্কার পরিচ্ছন্ন ঘর, বড় বড় জানালা দুপাশে। আলোয় আলো হয়ে আছে চতুর্দিক। বালিশে হেলান দিয়ে উঠে বসলে ছাদের পর ছাদ, গাছের ভিড়ে সবুজের পর সবুজের ঢেউ, খোলা আকাশ। এটা হাসপাতালের কোন ফ্লোর জানে না শম্ভু। শুধু মনে হয় সমস্ত পৃথিবী থেকে বিচ্ছিন্ন হয়ে ওরা পাশাপাশি দুটি দুধ-সাদা শয্যায় একটা দ্বীপের মধ্যে বাস করছে। শম্ভু আর উর্মি।

তখনও পুরো সুস্থ হয়ে ওঠেনি। মাঝে মাঝে একটা চাপা যন্ত্রণা। কিন্তু উর্মির দিকে তাকিয়ে সব ভুলে যেত শম্ভু। সব জ্বালা-যন্ত্রণা।

পাশের বেডের ওই মেয়েটিকে আমি জীবন দিয়েছি। কি গর্ব! কি সুখ। কিন্তু উর্মি জানে না।

ক্লান্ত বিষণ্ণ মুখখানা দিনে দিনে ওর চোখের সামনে জীবন্ত হয়ে উঠছে।

ডাক্তার মাথুর হাসতে হাসতে বলেছিলেন, ইট উইল বি এ লাইফস্ এক্সপিরিয়েন্স। সো থ্রিলিং। আপনি আর উর্মিলা পাশাপাশি দুটো অপারেশন টেবিলে। আপনারা কেউ জানতে পারবেন না, আপনার শরীরের একটা অংশ উর্মিলার শরীরের মধ্যে চলে যাবে। আপনি একটি মেয়েকে, যে কিনা জীবনের কিছুই দেখেনি, উপভোগ করেনি, তাকে জীবন দান করবেন।

উর্মিলার দিকে তাকিয়ে থাকতে থাকতে কথাটা মনে পড়ে গিয়েছিল। হাউ থ্রিলিং।

সত্যি তাই। ওর মতই উর্মিও উঠে বসল। চোখেমুখে একটা জীবন্ত হাসি নিয়ে।

ত্রিদিবেশবাবু আর মাসিমা যথারীতি দেখা করতে এসে একদিন খবরটা দিলেন উর্মিলাকে। উনি কে জানিস? শম্ভুকে দেখিয়ে হাসতে হাসতে ত্রিদিবেশবাবু বললেন।

—কে বাপি?

ত্রিদিবেশবাবু বললেন, কেউ যা দিতে পারে না উনি তোকে তাই দিয়েছেন।

মাসিমা হাসি-হাসি মুখে বললেন, জীবন।

শম্ভু তখন হাসছে, খুশি। তাকিয়ে দেখল উর্মি অবাক চোখে ওর দিকে তাকিয়ে আছে, ওর দু-চোখে বিস্ময়। দু-চোখের দৃষ্টিতে কৃতজ্ঞতা ঝরে পড়ছে।

ক্রমে ক্রমে সুস্থ হয়ে উঠল দুজনেই।

খুটখুট খুটখুট পায়ে শ্বেতপদ্মের মত শান্ত উজ্জ্বল সিস্টার এসে দাঁড়াল। দুজনের মাঝখানে। মৃদু হাসি। বললে, এবার আপনাদের দুজনেরই ছুটি। দুটি দীর্ঘ জীবন আপনাদের জন্যে অপেক্ষা করছে, অ্যান্ড এ ব্রাইট ফিউচার।

ছুটি। বাবা-মা, ইভা, সকলের কথা মনে পড়ল শম্ভুর। ফিরে যেতে হবে। তাদের কাছে ফিরে যাবার জন্যে ও উদ্‌গ্রীব হয়ে আছে। তারা তো ভাবছে আপিসের কাজে বাইরে গিয়েছে শম্ভু।

কিন্তু ছুটি কথাটা শোনার সঙ্গে সঙ্গে বুকের মধ্যে কেমন একটা ব্যথা বোধ করল শম্ভু। ছুটি মানেই দূরে সরে যাওয়া।

উর্মির দিকে তাকিয়ে রইল শম্ভু। জানলা দিয়ে একফালি রোদ্দুর এসে পড়েছে মেঝের ওপর। আর সেই আলোয় উর্মিকেও একটা শ্বেতপদ্মের মত মনে হচ্ছে।

—আমি তো আপনার সঙ্গেই রইলাম, সারা জীবন। আমার সঙ্গে কে রইল?

স্থির চোখে তাকাল উর্মি, চোখে-মুখে একটা বেদনার আভাস।

তারপর ধীরে ধীরে বললে, স্মৃতি। আমাদের দুজনের সঙ্গেই।

ট্রেন এগিয়ে আসছে। আর কিছুক্ষণ পরেই পৌঁছে যাবে ওরা। তারপরই শম্ভুকে চলে যেতে হবে। আবার সেই পুরনো জীবনে।

জানলায় মুখ রেখে বাইরের দিকে তাকিয়ে আছে উর্মি। কিছু কি ভাবছে!

মাসিমা হঠাৎ বললেন, আমাদের দরজা কিন্তু তোমার জন্যে সব সময় খোলা। কথা দাও আসবে মাঝে মাঝে।

শম্ভু হাসল।—আসবই তো। আপনারা তো আমাকে ঘরের লোক বানিয়ে দিয়েছেন।

ত্রিদিবেশবাবুও হাসলেন।—তুমি তো ঘরের লোকই। ঘরের লোকও এতখানি করে

যমুনার সঙ্গে দেখা করে গেল না ?

বলল বটে, কিন্তু হিরণ্ময়ের মাথায় তখন অন্য চিন্তা। পাড়ার একটা কাজের মেয়ে ওর বন্ধু, তাকে নিয়ে দিদির কাছে গিয়েছিল যমুনা। কিন্তু তার কাছে সব কথা বলে ফেলেনি তো ? একজনকে বললেই তো সকলে জানবে, তাদের কাছ থেকে পাড়ার সব বাড়ির গিন্নিরা। কাজের মেয়েদের কাছ থেকেই তো এ বাড়ি ও বাড়ির খবর জোগাড় করে ওরা।

হিরণ্ময়ের মনে হল কাজটা ভাল করেনি শুভা। ওকে কি দিদির কাছে যাওয়ার পরামর্শ শুভাই দিয়েছে।

ওর দিদি গঙ্গাকে দু-চারবার দেখেছে হিরণ্ময়, দুবার বোধহয় বাবা-মা আসতে পারবে না বলে গঙ্গাই ওর মাইনেটা নিয়ে গেছে।

পাওনাগণ্ডা বুঝে নিতে খুব ওস্তাদ। শেষবার টাকাটা নিতে নিতে বলেছিল, এ মাইনেতে আজকাল আর কেউ কাজ করে না।

অর্থাৎ মাইনে বাড়াও।

শুভা কোনও উত্তর দেয়নি।

দিদিটা বলেছে, এ মাস থেকে দশটা টাকা বাড়িয়ে দেবেন্‌।

শুভা বিরক্তির স্বরে বলেছে, সে তোমার বাবার সঙ্গে কথা হবে, তুমি টাকা নিতে এসেছো নিয়ে যাও।

সেই ঝনঝনে বুদ্ধির মেয়েটার কাছে কিনা যমুনাকে পাঠিয়েছিল শুভা!

গঙ্গাকে কোনও বিশ্বাস আছে নাকি। ও তো সুযোগ বুঝে ওদের ঝামেলোয় ফেলতে পারে। মনে মনে ভাবল, ভাগ্যিস দেখা হয়নি।

—ওকে দিদির কাছে পাঠিয়ে কাজটা ভাল করনি। হিরণ্ময় বলল।

শুভা ওর মুখের দিকে তাকাল। বললে, আমি কি পাঠিয়েছি নাকি ? ও নিজেই যেতে চাইল।

একটু থেমে বললে, ও কি চুপচাপ বসে বসে কাঁদবে! ওকেও তো কিছু একটা করতে হবে।

কিছু একটা করতে হবে, কিছু একটা করতে হবে। কি করবে হিরণ্ময় কিছুতেই বুঝে উঠতে পারছে না। শুধু তাড়িয়ে দিতে পারলেই যেন নিস্তার পেয়ে যেত।

আমাদের কি দোষ। তুই অন্যায় করেছিস, শাস্তি তোকেই পেতে হবে।

পাপ করেছে, অন্যায় করেছে। হিরণ্ময়ের হঠাৎ মনে হল পাপপুণ্যের বিচার করার আমি কে। পাপপুণ্যের বিচার কি এত সহজে হয় ?

এই বয়েস একদিন হিরণ্ময়ের নিজেরও ছিল। সেদিন নিজের শরীরকে নিজেই চিনত না। সঙ্গে সঙ্গে খেয়াল হল বিল্টুরও তো সেই বয়েস। আঠারো পেরিয়েছে।

না, যমুনার সঙ্গে বিল্টু কথাবার্তা বিশেষ বলত না। যমুনাও কাছ ঘেঁসতে চাইত না। কেমন লজ্জা লজ্জা ভাব করত খেতে দেবার সময়।

সরাসরি প্রশ্নও করত না, শুভাকেই দরজা থেকে প্রশ্ন করত, দাদা কিছু নেবে মা ?

শুভা চুপচাপ বসে ছিল খাটের এক কোণে।

হঠাৎ বললে, কি একগুঁয়ে মেয়ে বাবা, কিছুতেই বলছে না কে।

আবার একটু চুপচাপ।

—অনেক করে জিগ্যেস করতে ফুঁপিয়ে কেঁদে উঠল আজ। শেষে বললে, এই বাড়িরই লোক। শুনে তো আমার হাত-পা কাঁপছিল।

হিরণ্ময়েরও হাত-পা কেঁপে উঠল। —কি বলছ ?

একটা দীর্ঘশ্বাস শোনা গেল। —কে যে হতে পারে আমি তো কিছুতেই বুঝতে পারছি না।

হিরণ্ময় কোনও কথা বলল না, ওর শরীর তখন থরথর করে কাঁপছে।

এই বাড়িরই লোক? কি বলতে চায় যমুনা? নাকি সব মিথ্যে কথা, দিদিটার সঙ্গে দেখা হয়েছে, সে-ই এ-সব বলতে শিখিয়ে দিয়েছে।

হিরণ্ময়ের সম্বন্ধেও কি কোনও সন্দেহ দেখা দিয়েছে শুভার মনে? কথাবার্তায় তো কই বোঝা গেল না।

তা হলে কি...

হিরণ্ময় হঠাৎ বললে, বিল্টু কোথায়!

—ও তো পড়ছে।

হিরণ্ময় কি মনে হতে হঠাৎ সেদিকেই পা বাড়াতে যাচ্ছিল।

শুভা দ্রুত এগিয়ে এসে ওর হাতখানা ধরল। বললে, তোমার কি মাথা-টাথা খারাপ হয়ে গেল? ছি ছি ছি, তুমি বিল্টুর কথা ভাবতে পারলে?

শুভা ওর চোখে চোখ রেখে তাকাল। বলল, আমি জিগ্যেস করেছি যমুনাকে। আমাদের বাড়ির কথা বলছে না ও, এই বাড়িটার কথা বলছে।

হিরণ্ময় নিশ্চিন্ত হল। বললে, বিল্টুর কথা আমি ভাবিনি।

তবু তার ঘরের দিকেই এগিয়ে গেল।

এ ঘরে একটা ডাইনিং টেবল। সেটাই ওদের পড়ার টেবিল। দেখল, এক প্রান্তে বিল্টু বই খুলে পড়ছে। অন্য প্রান্তে রুমি খাতায় খসখস করে লিখে চলেছে, হয়তো নোট তুলছে।

হিরণ্ময় গিয়ে একটা চেয়ার টেনে নিয়ে বসল। বললে, পড়াশোনা ঠিক ঠিক করছিস তো। তোর তো পরীক্ষা এসে গেল।

মুখ তুলে বিল্টু হাসল। ঘাড় নাড়ল।

বিল্টুর মুখের দিকে ভাল করে তাকিয়ে দেখল হিরণ্ময়। না, এ মুখে কোনও অন্যায় লুকিয়ে নেই।

যমুনাকে দেখেও কি কোনদিন মনে হয়েছিল।

শরীর বড় অবিশ্বাসী। এদের এই বয়েসটাও।

একটা ঘটনার কথা মনে পড়ে গিয়েছিল। একটা দৃশ্য।

অনিমেষের কথা মনে পড়ে গিয়েছিল।

অনিমেষ ওর কলেজের বন্ধু। কলেজ থেকে বেরিয়ে এসেও বেকার জীবনে ওদের আড্ডার ছেদ পড়েনি। একে একে সকলেই দূরে সরে গেল। অনিমেষ আর হিরণ্ময় দুজনেই চাকরি পেল। কিন্তু দু'জন দুপ্রান্তে। তারপরও ওদের নিয়মিত দেখা হত, আড্ডা জমত। সব মনে হয় এই সেদিন।

কি করে যে বছরগুলো দ্রুত পার হয়ে গেছে কে জানে।

অনিমেষ দু-দুটো মেয়ে আর একটা ছেলেকে নিয়ে তখন ঘোর সংসারী। আসা-যাওয়া আগের মত আর ছিল না, তবু বিপদে-আপদে পরস্পর পরস্পরের কাছে ছুটে আসত। কোথাও ছেদ পড়েছে মনে হত না। তিন মাস কি ছ'মাস পরে দেখা হলেও মনে হত এই যেন গতকাল চায়ের দোকানে বসে গল্পগুজব করে গেছে।

খুব গাঢ় বন্ধুত্ব দুজনের।

অনিমেষের বড় মেয়ে মীনার তখন এই রকমই বয়েস। ষোল কি সতেরো। শরীর সবে পাপড়ি খুলেছে, পবিত্র নিষ্পাপ শ্বেতপদ্মের মত মনে হত মীনাকে।

অনিমেষের ছোট ছেলেটি তখন আট কি দশ। যে দেখত সেই ভালবেসে ফেলত।

মীনাও ওকে খুবই ভালবাসত।

হিরণ্ময় একদিন হঠাৎ গিয়েছে। মীনা ওকে দেখেই এক মুখ হেসে চিৎকার করে ডাকল, ভাইয়া, ভাইয়া, দেখে যা কে এসেছে।

মীনা যখন 'ভাইয়া' বলে ওকে জড়িয়ে ধরে আদর করত দেখে চোখ জুড়িয়ে যেত।

কি সুখী সংসার ছিল অনিমেষের। তার জীবনে যে এমন একটা অন্ধকার ঘনিয়ে আসবে হিরণ্ময় কোনদিন ভাবেনি।

হঠাৎ একদিন আপিসে তার একটা ফোন এল। অনিমেষের ফোন। —হিরণ, এক্ষুনি একবার আসতে পারবি আমার বাড়িতে? ছেলেটার ভীষণ অসুখ, কি করব কিছু ভেবে পাচ্ছি না।

হিরণ্ময় চলে গিয়েছিল।

দেখে অসহ্য লেগেছিল। কি একটা দুর্বোধ্য রোগ। ছেলেটা স্কুল থেকে বাড়ি ফিরেই বলেছে, মাথায় যন্ত্রণা। দেখতে দেখতে ওর সারা শরীর নাকি নীল হয়ে গিয়েছিল।

ডাক্তার এসেছেন সঙ্গে সঙ্গে। কিন্তু কিছুই বুঝতে পারেননি তিনি।

বলেছেন, হাসপাতালে নিয়ে যান।

কে যেন হিরণ্ময়কে সঙ্গে করে হাসপাতালে নিয়ে গেল। প্রচণ্ড হাড় কাঁপানো শীত সেদিন।

অনিমেষ আর অনিমেষের স্ত্রী হাসপাতালের সিঁড়িতে বসে আছে। রুগীর ঘরে যেতে পায়নি। অপেক্ষা করে আছে, ডাক্তারের কাছ থেকে এতটুকু ভরসা যদি পায়।

অনেক রাত অবধি বসে থেকে কিছু মিথ্যে স্তোকবাক্য দিয়ে চলে এসেছিল হিরণ্ময়। মিথ্যেই তো।

আসার সময় অনিমেষের প্রতিবেশী ভদ্রলোক যিনি ওকে সঙ্গে করে নিয়ে গিয়েছিলেন তাঁর হাতে পাশের বাড়ির টেলিফোন নম্বরটা দিয়ে এসেছিল।

ভদ্রলোকই চেয়েছিলেন।

ফিরে এসে ও সবে খেতে বসেছে, শুভার কাছে বলছে, অনিমেষের ছেলেকে হাসপাতালে নিয়ে গেছে, রোগ ধরতে পারছে না কেউ...

ঠিক সেই সময় পাশের বাড়ি থেকে কে যেন হিরণ্ময়ের নাম ধরে ডাকতে শুরু করল। জানালায় গিয়ে দাঁড়াতেই বললে, আপনার ফোন, আপনার ফোন। বলেছেন, খুব জরুরি।

হিরণ্ময়ের শরীরটা বোধহয় সেদিন ভাল ছিল না, সকাল থেকেই কেমন জ্বর-জ্বর। তারপর হাসপাতালের বাইরে হাড় কাঁপানো শীতে ঘন্টা-দুই কি তারও বেশি থাকতে হয়েছে।

তবু একটা চাদর গায়ে দিয়ে দৌড়তে দৌড়তে গেল।

অনিমেষের প্রতিবেশী সেই ভদ্রলোক। বললেন, শিগগির আসুন একবার, আসুন।

হিরণ্ময় উৎকণ্ঠার স্বরে বললে, কেন কেন? কি হয়েছে?

—ভাইয়া এই মাত্র মারা গেল।

কথাটা বলেই ভদ্রলোক চুপ করে গেলেন। একটু পরেই ফোন কেটে যাওয়ার শব্দ শুনতে পেল হিরণ্ময়।

শোকে পাগল অনিমেষের চেহারাটা, অনিমেষের স্ত্রীর চেহারাটা যেন কল্পনায় দেখতে পেল হিরণ্ময়। মীনার শোকস্তব্ধ মুখ। যেন 'ভাইয়া' 'ভাইয়া' বলে চিৎকার করছে, কেঁদে লুটিয়ে পড়ছে তার শরীরের ওপর।

বাড়ি ফিরে এসে ঘড়ি দেখল হিরণ্ময়। রাত বারোটা।

পাশের বাড়ির ভদ্রলোকের ওপর কৃতজ্ঞতাবোধ করল। এই এত রাত্রেও উনি উঠে ফোন ধরেছেন, ডেকে দিয়েছেন। ভাবল কাল সকালেই ধন্যবাদ দিতে হবে। কথাটা ওর সে-সময় মনেই হয়নি।

কিন্তু এত রাত্রে এত দূর পথ ও যাবে কি করে। বাস পাবে কি? কিংবা ট্যাক্সি। তাছাড়া এই কনকনে শীত, অসুস্থ শরীর, অসুস্থ আর ক্লান্ত।

ভাবতে ভাবতে বিছানায় শুয়ে পড়ল হিরণ্ময়। ভাবল, এখন গিয়ে কি লাভ, এখন কি কোনও সান্ত্বনা আছে।

শরীর বড় অবিশ্বাসী।

শুভাকে বললে, কাল ভোরবেলাই চলে যাব।

গিয়েছিল।

প্রতিবেশীর দল, আত্মীয়-স্বজন তখন ভিড় করে আছে।

নিজেকে বড় অপরাধী মনে হচ্ছিল হিরণ্ময়ের। এত দিনের এত গাঢ় বন্ধুত্ব, অথচ শুধু শরীর ভাল ছিল না বলে হাড়-কাঁপানো শীতের ভয়ে ও আসেনি।

মানুষের শরীর বড় বিশ্বাসঘাতক।

ঘরের ভিতরে ঢুকল ও। কে যেন বললে, ডেড-বডি আনতে গেছে।

হিরণ্ময় দেখল, অনিমেষ নিশ্চুপ বসে আছে। অনিমেষের স্ত্রী যেন বসে থাকতে পারছে না, দেয়ালে ঠেস দিয়ে আছে, চোখে অর্থহীন উদাস দৃষ্টি। যেন পৃথিবী ওদের কাছে শূন্য হয়ে গেছে।

হিরণ্ময়ও চুপচাপ বসে ছিল।

কে একজন এক কাপ চা নামিয়ে দিয়ে গেল হিরণ্ময়ের সামনে, আরও যারা ছিল তাদের সামনে।

অনিমেষের স্ত্রীর সামনেও এক কাপ চা দিয়ে গেল কে।

যন্ত্রের মত কিছু না বুঝেই উদাস চোখে তাকিয়ে থাকতে থাকতে চায়ের কাপটা তুলে নিল অনিমেষের স্ত্রী, চায়ে চুমুক দিল।

হিরণ্ময়ের হঠাৎ মনে হল শরীর বড় বিশ্বাসঘাতক।

অনেকক্ষণ বসে থেকে হিরণ্ময় উঠে দাঁড়াল। বাইরে বেরিয়ে এসে এর ওর কাছ থেকে সমস্ত ঘটনাটা শুনল। ডাক্তাররা কেউ কিছু বুঝতে পারেনি। জলজ্যান্ত একটা ছেলে, স্কুল থেকে ফিরল মাথায় যন্ত্রণা নিয়ে, সারা শরীর নীল হয়ে গেল, সময় দিল না, মৃত্যুর মুখে ঢলে পড়ল।

ভাইয়া, ভাইয়া। মীনার ডাকটা যেন কানে লেগে আছে। বহুকাল আগে শোনা। বেচারি মীনা।

কি মনে হতে আবার ভিতরে ঢুকল হিরণ্ময়। এঘর ওঘর করে মীনাকে খুঁজল। ওকে একটু সান্ত্বনা দেবে। আর তো কাউকে সান্ত্বনা দেওয়া যায় না।

অনিমেষকে নয়, অনিমেষের স্ত্রীকে নয়।

হঠাৎ একটা ঘরে ঢুকে পড়ে মীনাকে দেখতে পেল। পবিত্র নিষ্পাপ শ্বেতপদ্মের পাপড়ি খোলা সেই ষোল-সতেরো বছরের মীনাকে।

কি আশ্চর্য। একটা অচেনা যুবক ছেলের সঙ্গে হেসে হেসে কথা বলছে মীনা। রসিকতা করছে তার সঙ্গে। চোখে রং, মনে নেশা।

মীনাকে দেখে মনে হল ওর দুটো চোখ, সেই পবিত্র নিষ্পাপ চোখ প্রেমের নেশায় মশগুল হয়ে আছে। হাসছে।

যেন পৃথিবীতে কোথাও কিচ্ছু ঘটেনি।

সদ্য মৃত তার আদরের ভাইয়ার শবদেহ তখনও হাসপাতালে। মীনা হাসছে, প্রেমিকের সঙ্গে হেসে হেসে কথা বলছে।

সেই ঘটনা, সেই দৃশ্যটা হঠাৎ মনে পড়ে গেল। হিরণ্ময় মনে মনে বললে, শরীর বড় অবিশ্বাসী। তোর কোনও দোষ নেই যমুনা, শরীরের মত বিশ্বাসঘাতক আর কেউ নেই।

সঙ্গে সঙ্গে হিরণ্ময় সতর্ক হয়ে গেল। ও কি শুভার মতই যমুনার ওপর মায়া-মমতায় অন্ধ হয়ে যাচ্ছে ?

যমুনাকে এত সরলভাবে বিশ্বাস করার কি আছে। সেই ক্রিমিনালটাকে ও এত আড়াল করতে চাইছে কেন। এই নির্মল সারল্যের পলিমাটিতে গড়া মূর্তিটাকে নষ্ট করে দিতে চেয়েছে, কে সেই স্কাউন্ড্রেল। জানতে পারলে, তাকে হাতে কাছে পেলে এখনই যেন খুন করবে হিরণ্ময়।

এই সব আশেপাশের ফ্ল্যাটগুলোর বাসিন্দেদের মুখের ওপর দিয়ে কল্পনায় হিরণ্ময় চোখ বুলিয়ে গেল। কে হতে পারে, কে। না না, এরা কেউ নয়।

নিজের ঘরটিতে আবার ফিরে এল হিরণ্ময়। কি করবে কিছুই খুঁজে পাচ্ছে না।

শুভা বললে, ওর বাবার ঠিকানাটা তো রাখা হয়েছিল, তাকেই বরং চিঠি দাও। এসে নিয়ে যাক তার মেয়েকে। ...তার গুণের মেয়েকে।

এ-কথাটা হিরণ্ময়েরও একবার মনে হয়েছিল। কিন্তু সাহস পাচ্ছে না।

ওর বাবা খোঁড়াতে খোঁড়াতে এসে যখন দরজার সামনে দাঁড়াবে তখন তার দিকে মুখোমুখি তাকাতেই পারবে না হিরণ্ময়। কি বলবে ও ?

একটা ভয়ও আছে। সব জানার পর হয়তো চেঁচামিচি শুরু করবে, হিরণ্ময়দেরই ঘাড়ে দোষ চাপাবে। আমরা তো আপনাদের ওপরই বিশ্বাস করে রেখে গিয়েছিলাম। বলেছিলেন মেয়ের মত। আপনারাই তো কাচের বাসনের মত সাবধানে রাখবেন।

যমুনার মার কথাটা মনে পড়ে গেল।

একবার দেখা করতে এসেছিল, যমুনার বাবার সঙ্গে।

মেয়ের গায়ে মাথায় হাত বুলিয়ে বলেছিল, ভাল ভাবে থাকবি, যা বলবেন ওনারা শুনবি।

যমুনা লাজুক হাসি হাসছিল সে-সব কথা শুনে।

যমুনার মা শুভার দিকে তাকিয়ে বলেছিল, আপনেদের কাছে দিয়ে গ্যালাম মা, ওর ভালটি মন্দটি এখন আপনেদের হাতে।

যাবার সময় বলেছিল, একটু সাবধানে রাখবেন মা, আপনেকে আর কি কইবো, মেয়েছেলে কাচের বাসন, ঠুক করলেই দশখান।

ওরা যখনই আসত, কিংবা ওর বাবা মাইনে নিয়ে যেত, শুভা খুব আদর-অ্যাপ্যায়ন করত ওদের। বলত, দরজায় দাঁড়িয়ে রইলে কেন, ভেতরে এসে বোসো।

ভেতরে ঢুকে দেয়ালে ঠেস দিয়ে বসত ওরা।

রুমি তা দেখে একবার বুঝি বলে উঠেছিল, দেয়ালে পিঠ দিয়ো না, দেয়ালে পিঠ দিয়ো না।

শুভা যে শুভা, সেও বলে উঠেছে, থাক্ থাক্।

অথচ কে কোথায় দেয়ালে ঠেস দিয়েছে সেদিকে শুভারই বেশি চোখ থাকে।

ঠিকের মেয়েটা বাসন মাজতে এসে একদিন দেয়ালে ঠেস দিয়ে দাঁড়িয়েছে, ত্রিভঙ্গ হয়ে দাঁড়িয়ে ডান পায়ের পাতা দেয়ালে লাগিয়েছে, শুভা ঝাঁ ঝাঁ করে উঠেছিল।

যমুনাকে প্রথম প্রথম সাবধান করত।

আসলে দেয়ালে দাগ লাগে, ময়লা হয় বলেই এত সাবধানতা।

কিন্তু যমুনার বাবা-মার বেলায় আপত্তি করেনি। বোধহয় ভয়, যদি অসন্তুষ্ট হয়, যদি নিয়ে গিয়ে অন্য বাড়িতে লাগিয়ে দেয়। সবাই তো হন্যে হয়ে আছে, কাজের লোক পাচ্ছি না, কাজের লোক পাচ্ছি না। যমুনাকেও রাস্তায় দু-এক বাড়ির গিন্নি নাকি ধরেছিল, একটা কাজের মেয়ে আছে রে তোর খোঁজে? একজন তো জিগ্যেস করেছিল, কত পাস? যমুনা কিচ্ছু বলেনি, বললেই হয়তো দশটাকা বাড়িয়ে দিয়ে ভাঙিয়ে নিতে চাইত।

পাড়ার লোকরা সব অদ্ভুত। সব পাড়াতেই হয়তো এই রকম। বেশি মাইনেতে লোক রাখলে রাস্তায় দেখা হলেই বলবে, আপনাদের আছে দিচ্ছেন, কিন্তু এভাবে বাড়িয়ে গেলে তো আর লোক রাখাই যাবে না। পাড়ার সবাই যদি এক মাইনে না দেন....

অথচ কম দিলে ভাঙিয়ে নিয়ে যাবে। কিংবা নিজেদের মধ্যে আলোচনা করবে, কি হাড়কঞ্জুস লোক মশাই, এত খাটায়, আর মাইনে দেয়...

আজকাল আবার আরেক ঝামেলা হয়েছে, স্বামী স্ত্রী দুজনেই চাকরি করে, আলাদা ফ্ল্যাটে থাকে। বাচ্চা রাখার জন্যে, রান্নাবান্না করার জন্যে কাজের মেয়ে রাখে। সারাক্ষণের লোক। বেশি মাইনে দিতে তো ওদের গায়ে লাগে না, দুজনের রোজগার।

দায়ে পড়েই যমুনার বাবা-মাকে এত আদর-আপ্যায়ন।

ভেতরের প্যাসেজটায় বসিয়ে চা-জলখাবার দিত, বাড়িতে মিষ্টি থাকলে দু-একটা মিষ্টিও।

একবার তো ডাইনিং টেবলের চেয়ারটাতে বসতে দিয়েছিল, এখানে বোসো, এখানে বোসো। সেটা দেয়ালে ঠেস দেবে এই ভয়ে, না একটু বেশি আদর-আপ্যায়ন দেখানোর জন্যে, তা অবশ্য বোঝা যায়নি।

রুমি একটু চটে গিয়েছিল। ও এসব আদিখ্যেতা পছন্দ করে না। কাজের লোকের বাবা-মাও তো কাজের লোক। ও চায় ওরা একটু নিচু হয়েই থাকুক।

বলেছিল, মা, তুমি ওদের কিন্তু মাথায় তুলছ।

শুভা রেগে গিয়ে বলেছিল, তুই তো এক গ্লাস জল গড়িয়ে খেতে পারিস না। আমার কথা আমাকে ভাবতে দে।

এখন আর মাথায় তোলার প্রশ্নই ওঠে না। মাথার ওপরেই যেন ওরা দাঁড়িয়ে আছে।

যমুনাকে যত না ভয়, যমুনার বাবা-মাকে তার চেয়ে বেশি।

না জানি এসে সব খবর শুনলে কি করে বসবে। হয়তো চিৎকার করে পাড়ার লোক জড়ো করে ফেলবে। তারপর কি হবে হিরণ্ময় ভাবতেও পারে না। সকলে তো বলবে ওরই দোষ, বাপ-মা বিশ্বাস করে রেখে গেল, আপনারা তো তাকে সাবধানে রাখবেন।

মেয়েছেলে কাচের বাসন, ঠুক করলেই দশখান। যমুনার মার কথাটা মনে পড়ল।

তবু ওর বাবার দেওয়া ঠিকানাটা আছে কি না দেখার জন্যে হিরণ্ময় উঠে গেল। কপাটের আড়ালে রাখা তারের ফাইলটায় রাজ্যের কাগজপত্র গাঁথা থাকে। অনেকক্ষণ ধরে খুঁজল হিরণ্ময়, পেল না। না পেয়ে যেন খানিকটা স্বস্তি।

শুভা হঠাৎ বললে, শোনো, হৃষি তো তোমার খুব বন্ধু, ও তো ডাক্তার।

সঙ্গে সঙ্গে হিরণ্ময়ের মনে হল, ও যেন একটা মুক্তির উপায় খুঁজে পেয়েছে। কি আশ্চর্য, হৃষির কথা ওর একদম মনে পড়েনি। হয়তো অনেককাল দেখা নেই বলেই।

শুভা বললে, কালই চলে যাও। আর গড়িমসি কোরো না, সময় চলে যাচ্ছে।

॥ ৪ ॥

যমুনাকে ও এ কদিন দেখেনি, কিংবা দেখতে পায়নি। দেখার চেষ্টাও করেনি।

এক একবার ইচ্ছে হয়েছে কাছে গিয়ে দাঁড়ায়, প্রশ্ন করে। যা জানবার জেনে নেয়।

শুভাকেই যখন বলেনি, তখন হিরণ্ময়ের কাছে কি মুখ খুলতে পারবে ? ও তো আরও লজ্জা পাবে। তবে ধমকধামক দিলে হয়তো কথা বেরোতে পারে। একটাই ভয়, নিজেকে। ক্ষণে ক্ষণেই তো মেয়েটার ওপর প্রচণ্ড রেগে যাচ্ছে। কখনও-কখনও শুভার ওপরেও।

ধমক দিলেও ও যদি টুঁ শব্দটি না করে, হিরণ্ময় না রেগে গিয়ে চড়চাপড় দিয়ে বসে। এত বড় একটা মেয়ের গায়ে হাত তোলা, সে তো আরও ভয়ঙ্কর। আরেকটা ভয়, যমুনা না হাউ হাউ করে কেঁদে ওর পা জড়িয়ে ধরে বলে বসে, আমাকে বাঁচান বাবু, আমাকে বাঁচান। তখন আর হিরণ্ময় এত কঠোর থাকতে পারবে না।

যমুনা এ ক'দিন ধারেকাছেও আসেনি। লুকিয়ে লুকিয়ে আছে। কিংবা শুভাই হয়তো ওকে ধারেকাছে আসতে দিচ্ছে না।

আপিস থেকে ফেরার পর প্রতিদিনের বরাদ্দ চা আর রুটি তরকারি, কোনদিন দুখানা লুচি আলুর দম, একদিন মাছের কিংবা মোচার চপ, এ সবই বানাত যমুনা, নিয়ে এসে দিত সে-ই। শুভা ধৈর্য ধরে দিনে দিনে ওকে শিখিয়েছিল।

বাঃ, মাছের চপটা দারুণ হয়েছে। তুই করেছিস ?

লাজুক লাজুক মুখে হাসি, ঘাড় কাত করে 'হ্যাঁ' বলেই লাফাতে লাফাতে ছুটে পালাত। গিয়ে শুভাকে বলত, বাবু বলছে খুব ভাল হয়েছে। কি খুশি !

সেই যমুনা এখন আর কাছেই আসে না। আসে না, সেও এক স্বস্তি।

শুভাই এনে দেয়। রান্নাবান্না অবশ্য যমুনাই করছে, আন্দাজে বুঝতে পারে। একটা প্রচণ্ড দুশ্চিন্তা কিংবা বিপদের আশঙ্কায় মেয়েটা ম্লান হয়ে গেছে বলেই যে কাজ থেকে রেহাই পাবে তা তো নয়।

—আমার কিন্তু আগে থেকেই কেমন সন্দেহ সন্দেহ ঠেকছিল। দুঃসংবাদটা দেওয়ার পর শুভা একদিন বলেছিল।

—কই বলোনি তো কোনদিন। তা হলে তো আগেই তাড়ানো যেত।

—নিশ্চিন্ত না হয়ে পরের মেয়ে সম্পর্কে যা-খুশি বলা যায়! শুভা থমথমে মুখে বলেছিল, কিছুদিন থেকেই দেখছি ওকে কেমন যেন আলসেমিতে পেয়ে বসেছে। কাজ ভুল করছে, ফাঁকি দিচ্ছে। এ কদিন তো দেখছিলাম, যখন তখন ঘুমিয়ে পড়ছে।

হিরণ্ময় ধরে নিয়েছিল সেজন্যেই হয়তো শুভা চা-জলখাবার নিয়ে এল।

সদ্য সদ্য দুঃসংবাদটা শুনেছে শুভার কাছ থেকে। তখন হিরণ্ময় একেবারে ধসে পড়া মানুষ। বিভ্রান্ত, বিধ্বস্ত। কি করবে কিছুই ঠিক করতে পারছে না।

'তাড়িয়ে দাও, ওকে এখনই তাড়িয়ে দাও', রাগের মাথায় বলেছে। কিন্তু তাড়ানো যে সহজে যাবে না তাও জানত।

চুপচাপ বসে কাটিয়েছে রাত দশটা পর্যন্ত।

এমনিতেই চাইনিজ খেয়ে এসেছিল উমেশের জেদাজেদিতে। শুভার কাছে সে-কথা বলার সুযোগও ঘটেনি। খিদেও ছিল না।

রাতের খাবার দিয়ে শুভা ডাকল, খাবে এসো। চিৎকার করে বললে, বিণ্টু রুমি খাবি আয়।

মেয়েরা কেমন যেন যন্ত্রের মত। এত বড় একটা বিপর্যয় ঘটে গেছে, কিন্তু কাজকর্মগুলো শুভা ঠিক ঠিক করে যাচ্ছিল।

হিরণ্ময় উঠে গিয়ে ডাইনিং টেবলে বসল একটা চেয়ার টেনে নিয়ে। খাব না, খিদে নেই, বলতে পারল না।

রুমি এ-সময় রোজই ঘুমিয়ে পড়ে, ওকে ডেকে ডেকে তুলতে হয়।

শুভা আরও দুবার হাঁক দিতেই বিল্টু আর রুমি এসে বসল। রুমি তখন চোখ রগড়াচ্ছে।

শুভা থালা নামাল।

বিল্টু বলে উঠল, ও কি, তুমি দিচ্ছ কেন মা, যমুনা কি ভাগলবা নাকি ?

বিল্টুর কথাবার্তা ওই রকমই।

শুভা রেগে গেল, কেন আমি দিলে কি তোদের মুখে রুচবে না ?

ভাতে হাত না দিয়ে পটল ভাজাটা চিবোতে চিবোতে বিল্টু বললে, আঃ লাভলি। রুচবে না মানে, তোমার রান্নার হাত যদি গ্র্যান্ড ওবেরয় জানত, তা হলে তো তোমাকে ওর হেড-কুক বানিয়ে দিত।

অন্যান্য দিন বিল্টুর এ ধরনের কথায় হিরণ্ময়ও মজা পেত। বিশেষ করে ও যখন ওর মাকে খ্যাপাবার চেষ্টা করত।

কিন্তু হিরণ্ময়ের অসহ্য লাগছিল। ওর বুকের মধ্যে তখন একটা ধক্‌ধক্ আওয়াজ।

রেগে গিয়ে বললে, নে নে জ্যাঠামি করতে হবে না, খেয়ে নে।

বিল্টু তো জানে না কি ঘটে গেছে। তাছাড়া বাবাকে ওরা ভয়ও পায় না। দিব্যি প্রশ্রয় পেয়ে এসেছে বলেই।

হিরণ্ময়ের ধমক শুনে মাকে ছেড়ে আধো ঘুমন্ত রুমির দিকে মন দিল। বললে, রুমি, সাইলেন্টলি খেয়ে নে, বাপি আজ আউট অফ মুড।

বলেই ওর পাতের মাছটা তুলে নিল।

সঙ্গে সঙ্গে রুমি ঝগড়ার ভঙ্গিতে চেঁচিয়ে উঠল, দেখলে মা, আমার মাছটা...

—ও, তুই বুঝি ঘুমিয়ে ঘুমিয়েও দেখতে পাস ?

বলে মাছটা ফেরত দিয়ে দিল।

হিরণ্ময়ের ভাল লাগছিল না। অথচ এ-সব ও বেশ উপভোগই করে। এই ভাই-বোনের ঝগড়াঝাটি, বিল্টুর মজার মজার কথা।

বিল্টু আবার বললে, তোমার সেই জমিদার-কন্যা কি ছেড়ে চলে গেছে ?

শুভা তার কথার উত্তর দিল না।

জমিদার-কন্যা মানে যমুনা। ওরা দু-ভাইবোনে কাজের লোকের সঙ্গে এমন ব্যবহার করে, এমনভাবে হুকুম চালায় যেন সে কাজের লোক ছাড়া কিছু নয়। জল চাইলে, দু-মিনিট দেরি হলে হম্বিতম্বি। সে যে রান্নাঘরে কড়াইয়ে কিছু চাপিয়েছে, সে হিসেব রাখে না।

যমুনা তখন সদ্য এসেছে। দু-দুটো মাস নাজেহাল হয়ে গিয়ে শেষ অবধি কাজের মেয়ে একটা জুটেছে।

রুমি কি জন্যে যেন ওর ওপর হুকুম চালাচ্ছিল ধমকের ভঙ্গিতে।

শুভার ভয়, ওদের জন্যে শেষে না এ মেয়েটাও পালায়। তাই বলেছিল, ওভাবে কথা বলিস না। ওরা কখনো পরের বাড়িতে কাজ করেনি, দেশে গাঁয়ে জমিজমা ছিল, ওর বাবাও ভাল রোজগার করত। ভারা থেকে পড়ে গিয়ে...

সেই শুরু। মাঝেসাঝেই তাই বিল্টু ঠাট্টা করে বলত, যমুনা তো কাজের লোক নয়,

মায়ের গ্রামের জমিদারের মেয়ে।

'জমিদার-কন্যা' কথাটা শুনে শুভা মুহূর্তের জন্যে রেগে গিয়েছিল। তবু সামলে নিয়ে বললে, ওর শরীর খারাপ।

—ওঃ, তাই বলো। তোমার তো কাজের লোক দু'মাসের বেশি টেঁকে না, তাই ভাবলাম ভাগলবা বুঝি।

শুভা বললে, টেঁকে না তোদের জন্যেই।

ব'লে রান্নাঘরের দিকে চলে গেল।

হিরণ্ময়ের খিদে ছিল না, ও উঠে পড়ল। বেশ বুঝতে পারল, যমুনা ওদের সামনে আসতে পারছে না। লজ্জায়, ভয়ে।

আড়ালে আড়ালে থাকছিল।

সেজন্যেই হিরণ্ময় এ কদিন যমুনাকে দেখেনি। দেখার চেষ্টাও করেনি।

শুধু একবার এক ঝলকের জন্যে চোখে পড়েছিল।

হিরণ্ময় স্নান করে মাথায় তোয়ালে ঘসতে ঘসতে কলঘর থেকে বেরিয়ে আসছে, রান্নাঘরের দিকে চোখ গেল। রান্নাঘরের বাইরের বারান্দায় বসে আছে, দু-হাঁটুর মধ্যে মুখ ডুবিয়ে। কান্না চেপে, নাকি ওর দরজার ছিটকিনি খোলার আওয়াজ শুনে মুখ লুকোবার জন্যে, তা অবশ্য বুঝতে পারেনি।

ও মুখ তুলতেই চোখোচোখি হয়ে যেতে পারে এই ভয়ে হিরণ্ময় দ্রুত পায়ে নিজের ঘরে চলে এসেছিল।

সেই যমুনার সঙ্গে একেবারে মুখোমুখি, সিঁড়িতে।

অন্য দিনের চেয়ে একটু তাড়াতাড়ি বেরোচ্ছিল। আগের দিন রাত থেকেই ভেবে রেখেছিল দেরি করে আপিসে যাবে। আর তো দুবছর, তারপরই রিটায়ারমেন্ট। দরকার হয় ক্যাজুয়েল নিয়ে নেবে। পুরো দিনই ছুটি নিয়ে নেবে।

হিরণ্ময়ের নিজেরই আশ্চর্য লাগছিল। দুদিন আগেও ওর বুকে চেপে বসেছিল একটাই দুশ্চিন্তা। রিটায়ারমেন্ট। বারবার হিসেব কষেছে ওর সামান্য যা জমানো টাকা আছে, এবং পি এফ-গ্র্যাচুইটির টাকা তুলে নিয়ে বাকি জীবনটা কিভাবে কাটাবে। সংসার চলবে কিনা। এক সময়ে একটা ছোটখাটো ফ্ল্যাট কেনারও বাসনা জেগেছিল, সম্ভব নয় বুঝে গেছে বলেই এখন আর চিন্তাও করে না। এখন মনে মনে শুধু হিসেব করে রিটায়ারমেন্টের পর কোন্ কোন্ খরচ কমানো যাবে। যাবে কি!

হিরণ্ময়ের নিজেরই আশ্চর্য লাগল, ভবিষ্যৎ ভেবে যে নিরাপত্তার অভাবে ও ভেতরে ভেতরে ভেঙে পড়ছিল, হঠাৎ এই বিপদের মুখে পড়ে সেই ভয়টা কোথায় উবে গেছে। এখন আর রিটায়ারমেন্ট ওর কাছে কোনও ভয়ই নয়। টাকাপয়সা সব তুচ্ছ হয়ে গেছে।

এখন ভয় একটাই। আত্মসম্মান বাঁচানো।

আত্মসম্মান! কে কি ভেবে বসবে, কে কি বলে বসবে। পাড়ায় যদি জানাজানি হয়ে যায়।

ভয় যমুনার বাবা-মাকেও। ওর দিদিটা যদি এসে হাজির হয়, কি জানি কি বলে বসবে।

হিরণ্ময় একবার ভাবার চেষ্টা করল ওর বাবা-মা ধূর্তামি করে ওকে কোনও প্যাঁচে ফেলতে পারে কিনা। এ নিয়ে কি কোনও মামলা-মোকদ্দমা করতে পারে। আইন তো ভালমত জানে না ও।

সিকিউরিটি। নিরাপত্তা। এই সব নিয়েই এতদিন ভেবেছে। এখন সেটা একেবারে তুচ্ছ হয়ে গেছে, কারণ চোখের সামনে এখন আত্মসম্মান বজায় রাখার প্রশ্ন। বিপদ থেকে

উদ্ধার পাওয়াই এখন বড় সমস্যা।

মধ্যবিত্ত মানুষ নাকি নিরাপত্তার অভাব নিয়েই সারাজীবন কাটিয়ে দেয়। সব সময় ভয়, চাকরিটা থাকবে তো! চাকরি থাকলেও মনে ভয় এই চেয়ারটা থাকবে তো! চাকরি থেকে অবসর নিয়েও ভয় পিছু ছাড়ে না। সংসার চলবে তো! যাদের প্রচুর আছে তাদের বোধহয় এ-সব ভয় থাকে না। যাদের নেই, তাদের কিছু হারাবার ভয়ও থাকে না।

ভয় থাকে না ঠিকই। তবে জমিজিরেত চলে গেলে, কিংবা ভারা থেকে পড়ে গিয়ে পা খোঁড়া হলে তাদের বাড়ির নিষ্পাপ সরল গ্রাম্য মেয়েটাকে পরের বাড়িতে এই পাঁকে ডোবা শহরে এসে ঝি-গিরি করতে হয়। আর মনিবের ফরমাশ খাটতে খাটতে কখন পিছলে পড়ে গিয়ে দুহাঁটুর ফাঁকে মুখ ডুবিয়ে ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদতে হয়।

হিরণ্ময়ের কাছে নিরাপত্তার চেয়ে আত্মসম্মানই বড় হয়ে উঠেছে। সারাজীবন বোধহয় মধ্যবিত্ত মানুষকে, নিরাপত্তার অভাব নয়, আত্মসম্মানই তাড়া করে বেড়ায়। আপিসে, পাড়াপড়শির কাছে, আত্মীয়স্বজন বন্ধুবান্ধবের সামনে তোষামোদে কাজ হয়, কিন্তু ওপরওয়ালাকে তোষামোদ করতেও ভয়, কলিগরা বলবে, লোকটার কোনও সেল্‌ফ্-রেসপেক্ট জ্ঞান নেই, পাড়া-পড়শির কাছে গিয়ে বলা যাবে না, মশাই, কাজের মেয়েটা একটা কাণ্ড করে বসেছে, কি করা যায় বলুন তো! ভয়, সব জেনে গিয়ে পাঁচকান করবে, কি না কি বলে বসবে। আত্মীয়স্বজন মানেই তো গুপ্তশত্রু, লুকিয়ে হাসাহাসি করবে, ঘরে একটা জোয়ান ছেলে, চটকদার একটা কাজের মেয়ে রেখেছে, লজ্জাও করে না!

রাজ্যের দুশ্চিন্তা আর ভয় নিয়ে তাড়াতাড়ি বেরিয়ে পড়ছিল হিরণ্ময়।

—শোনো, হৃষি তো তোমার খুব বন্ধু, ও তো ডাক্তার।

শুভা বলেছিল। সঙ্গে সঙ্গে হিরণ্ময়ের মনে হয়েছিল ও যেন একটা মুক্তির উপায় খুঁজে পেয়েছে। আশ্চর্য, হৃষির কথা ওর একদম মনে পড়েনি, হয়তো অনেককাল দেখা নেই বলেই।

একসময় খুব বন্ধু ছিল, তারপর যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গেছে।

একে অনেক দূরে থাকে, তার ওপর মাঝখানে কয়েক বছর আপিসের কাজের চাপে যোগাযোগ রাখতে পারেনি। বিকাশের সঙ্গে আড্ডায় ছেদ পড়েছিল সেই কারণেই।

বিকাশের এখন গাড়ি-বাড়ি। এই ফ্ল্যাটে নিয়ে আসতেই সেদিন লজ্জার একশেষ।

কি অপমানটাই না করেছিল বাড়িওয়ালা বীরেশ্বরবাবুর মস্তান ছেলেটা। ব্যাটা লছমন, ওই বিহারি চাকরটা, সে তো আরেক কাঠি আগে যায়।

হারামজাদা। নটা থেকে দশটা, এক ঘন্টা টিউবওয়েল খুলে রাখার কথা, ব্যাটা সাড়ে নটায় কোন-কোনদিন চেন লাগিয়ে তালা দিয়ে দিত। কি না, বাইরে বেরিয়ে গিয়েছিলাম। কিংবা, কেউ জল নিতে আসেনি, ভাবলাম সবাই নিয়ে গেছে।

প্রথম প্রথম কি ঝামেলাই না করত।

ইদানীং আর তেমন অসুবিধে ঘটাত না। এক-একদিন সন্ধের পরও চাবি খুলে দিত। যমুনা গিয়ে জল নিয়ে এসেছে। গরমের দিনে সকালে এক কলসী জল আনলেই তো রাত অবধি চলে না।

শুভা একদিন যমুনাকে বলেছিল, তুই গিয়ে একটু ইনিয়ে-বিনিয়ে বল না, দেখ চাবি খুলে দেয় কিনা।

দিয়েছিল। মাঝে মাঝেই দিত।

এক কলসী খাবার জলের জন্য বাড়িওয়ালার চাকরটাকে তোষামোদ করতে হয় দেখলে বিকাশের কাছে আর আত্মসম্মান থাকত না।

সেদিন বাড়িওয়ালার মস্তান ছেলেটা তো রীতিমত অপমান করেছিল, বিকাশ গ্যেটের সামনে গাড়ি রেখেছিল বলে। সেটা তো বিকাশকে অপমান নয়, বিকাশের সামনে হিরণ্ময়কে অপমান।

তার আপিসে কিংবা বাড়িতে সময় পেলেই যেতে বলে গিয়েছিল বিকাশ। কিন্তু ইচ্ছে থাকলেও হিরণ্ময় যেতে পারেনি, ওই অপমানটার জন্যেই।

হৃষির সঙ্গে দেখা করবে বলেই তাড়াতাড়ি বের হচ্ছিল। বিকাশের কথাও মনে পড়ে গেল। বিকাশের সঙ্গে ঘনিষ্ঠতা বেশি, ভাবল ওকে বললে হয় না ? ও হয়তো কোনও উপায় বাতলে দিতে পারে।

বাড়িতেই চেম্বার হৃষির। হয়তো রুগির ভিড় থাকবে।

মনে মনে ভাবল, কতদিন তো দেখা নেই, সেও বোধহয় এখন জোর প্র্যাকটিস চালিয়েছে। বাড়ি-গাড়ি করে ফেলেছে। সময় দিতে পারবে কিনা কে জানে। অন্য রুগির সামনে তো আর বলা যাবে না।

হিরণ্ময় হৃষির সঙ্গে দেখা করবে বলেই বের হচ্ছিল।

সিঁড়ির বাঁকে যমুনার সঙ্গে মুখোমুখি।

হিরণ্ময় নামছিল, আর যমুনা এক কলসী জল নিয়ে ওপরে উঠছিল।

সামনাসামনি হতেই যমুনা ঝট্ করে মাথা নামিয়ে নিল।

সঙ্কোচ হিরণ্ময়েরও। এতকাল দেখেছে, সামনাসামনি কথা বলেছে। কিন্তু হিরণ্ময় ওকে দেখেই মুখ ফিরিয়ে নিল, পাশে সরে দাঁড়াল। আর যমুনা তরতর করে উঠে গেল।

যমুনা আসার পর এই একটা সমস্যা মিটে গিয়েছিল। ঠিকের লোক একটা আছে, সকালে এসে বাসন মেজে দেয়, ঘর মুছে দেয়। কিন্তু তার আনা জল শুভা খেতে পারে না। বলে, কি নোংরা, কি নোংরা, ওর আনা জল খাওয়া যায় নাকি।

আরেকটা সমস্যা ছিল। র‍্যাশন আনা।

হিরণ্ময়ের মনে পড়ল, র‍্যাশন আনতে গেলেই অনেক দেরি করে ফিরত যমুনা। শুভা বকাবকি করলে হেসে বলত, লাইনটা গিয়ে দেখুন না, শিবমন্দির অবধি চলে গিয়েছিল।

কারও কোনও সন্দেহ হয়নি। কথাটা তো মিথ্যে নয়। র‍্যাশন আনা মানেই একটি ঘন্টা। কিন্তু এখন হিরণ্ময়ের সন্দেহ হচ্ছে, ওই র‍্যাশন দোকানেরই কেউ নয় তো।

শুভা একদিন বিরক্তির সঙ্গে বলেছিল, এ এক ফালতু ঝামেলা, এই র‍্যাশন। কার্ডগুলো ছিঁড়ে ফেলে দিলেই হয়।

—না-না না। বাধা দিয়েছে হিরণ্ময়।

র‍্যাশন দোকান থেকে কিছুই নেয়া হয় না। ওদের চাল তো মুখে দেওয়া যাবে না, তেলটেলে বিশ্বাসও করে না কেউ। কদাচিৎ গম নিয়েছে। কিন্তু কার্ডগুলো তো চালু রাখতে হবে, কি জানি কখন কি কাজে লেগে যায়। শুনেছে তো অনেক কথা। জমি রেজিস্ট্রি করতে গেলে কোনও কোনও রেজিস্ট্রার নাকি চেয়ে বসে। পাশপোর্ট চাইতে গেলে। না থাকলে কখন কি বিপদে পড়বে কে জানে। সেজন্যেই এ ঝঞ্ঝাট। মাথা-পিছু একশো চিনি পাওয়া যায়, ধুলোর মত, চায়ে দিলে এক মুঠো দিতে হয়। তবু নিতে হবে, কার্ড চালু রাখতে। না দিলেই কার্ড বরবাদ। যে কার্ড কোনও কাজে দেয় না, তার জন্যে হপ্তায় দেড় দু-ঘন্টা ঠায় দাঁড়িয়ে থাকতে হবে কাজের লোককে। যাদের কাজের লোক নেই, তাদের তো নিজেদেরই দাঁড়াতে হয় লাইনে। তাদের এক ঘন্টা সময়ের দাম কি কম ?

র‍্যাশন দোকানের যে লোকটা বসে বসে বিল্ কাটে, মধ্যবয়স্ক, তাকেই সন্দেহ হল।

কপালে তিলক কাটা, বাঙালি। ওই মালিক কিনা কে জানে।

একবার হিরণ্ময় গিয়েছিল খোঁজখবর নিতে।—আচ্ছা, মাসে শুধু একবারই র‍্যাশন তুললে হয় না, কার্ড চালু রাখার জন্যে ?

লোকটা তখন একটা বছর তিরিশ বয়েসের কাজের মেয়ের সঙ্গে হেসে হেসে গল্প করছে। মেয়েটাও বেশ অঙ্গভঙ্গি করে গল্প করছিল। হেসে হেসে কথা বলছিল।

তিলক-কাটা শেষে বললে, দিয়ে দিচ্ছি, টাকাটা পরের হপ্তাতেই দিয়ে দিস।

বেশ বোঝা গেল, মেয়েটার র‍্যাশন তোলার টাকা নেই। ধার চাইছে।

র‍্যাশন দোকানের লোক এত দয়ালু হয় জানা ছিল না। ওরাও ধার দেয় ? কেন দিল তা বোঝাই গেল।

তিলক-কাটা রসিকতায় এতই মেতে ছিল যে হিরণ্ময় দাঁড়িয়ে আছে একটা কথা বলবে বলে, গ্রাহ্যই করল না।

এদিকে লাইনে দাঁড়ানো লোকগুলো চেঁচাচ্ছে। লাইনে দাঁড়ান, লাইনে দাঁড়ান। যেন হিরণ্ময় র‍্যাশন তুলতে এসেছে।

মেয়েটা চলে যেতেই হিরণ্ময় আবার বললে, মাসে একবার র‍্যাশন তুললে হয় না, কার্ড চালু রাখার জন্যে ?

—না স্যার।

তিলক-কাটার মুখে এতক্ষণ মাখন মাখানো রসগোল্লার রসে ভেজানো কথা গলে গলে পড়ছিল অনর্গল। মেয়েটা চলে যেতেই গলার স্বরও বদলে গেল। ধারে র‍্যাশন দিতেও যাকে অকৃপণ হতে দেখেছে এই মাত্র, হিরণ্ময়ের বেলায় কথা খরচ করতেও সে লোকটার কার্পণ্য।

সমস্যার সমাধান পেয়ে যাবে এই আশা করেই হিরণ্ময় এসেছিল, হতাশ হতে হ'ল বলে বেশ বিরক্তির সঙ্গে বললে, কি যে আপনাদের সিস্টেম !

লোকটার কানে গেল। মাথা না তুলেই ক্যাশ মেমো লিখতে লিখতে বললে, গরমেন্টকে বলবেন যান।

চলে আসতে আসতে ও বললে, গরমেন্টের কি ব্রেন বলে কিছু আছে।

এক ভদ্রলোক, লাইনেই ছিলেন, বললেন, ব্রেন ঠিকই আছে দাদা। খাটছে অন্যদিকে। আমরা তো লাইনে দাঁড়িয়ে কার্ড চালু রাখছি, কিন্তু আমাদের নামে মাল ঠিকই চলে যাচ্ছে ব্ল্যাকে।

হিরণ্ময় হাসতে হাসতে চলে এসেছিল।

এতকাল মনে পড়েনি। এখন মনে পড়ে গেল। মনে পড়তেই শিউরে উঠল।

ওই শালা তিলক-কাটা নয় তো !

যমুনা তো সব সময়েই বলত, কি লম্বা লাইন।

ফিরত এক ঘন্টা দেড় ঘন্টা পরে। কেউ কিছু সন্দেহ করত না। শুভা যদিবা কখনও খনও জিগ্যেস করেছে, এত দেরি হল কেন, তাও অন্য সন্দেহ থেকে। ভেবেছে হয়তো জের মেয়েদের জটলায় আড্ডা দিয়েছে, আর তারা মাথায় দুর্বুদ্ধি ঢোকাচ্ছে। মাইনে ড়াতে হয় কি করে, শেখাচ্ছে। আর নয়তো লোভ দেখাচ্ছে, ছেড়ে আয়, ভাল বাড়ি খ দোব।

বাসে উঠে মনে মনে ভাবল, শুভাকে বলতে হবে। জিগ্যেস করে দেখুক, র‍্যাশন োকানের লোকটা কিনা। ধরা পড়ে গেছে বুঝলে হয়তো স্বীকার করবে।

ও তো বলেছে এই বাড়িরই লোক, অথচ নাম বলেনি। নির্ঘাত ওটা মিথ্যে কথা। চাপে পড়ে বানিয়ে বানিয়ে বলেছে। এই বাড়িরই লোক। তাহলে নামটা বলছে না

কেন ?

কেন যে বলছে না তাও এক রহস্য। কোনও একটা নাম বলে দিলে এত ভয় থাকত না। কিছুটা নিশ্চিন্ত হতে পারত। দু-পাঁচজনকে ডেকে নিয়ে তার কাছে গিয়ে হামলা করাও যেত।

তবে লাভ কিছু হত না। মেয়েটাকে তো এখন বাঁচতে হবে।

ওদের সমাজ-টমাজ কেমন ঠিক জানে না। আমাদের মতই হবে হয়তো। ভাবল হিরণ্ময়। তবে ঠিকের লোকগুলো যারাই এসেছে, মাঝেমাঝেই তো বদল হয়, সব এক গল্প। কোলে বাচ্চা নিয়ে কেউ নিজেই চলে এসেছে স্বামীর কাছে মারধোর খেয়ে, কাউকে তাড়িয়ে দিয়েছে। তখন ঠিকে-ঝি হওয়া ছাড়া গত্যন্তর থাকে না। দু-একজন অবশ্য নিজেরা রোজগার করে অক্ষম কিংবা মাতাল স্বামীকে খাওয়ায়।

উমেশ আর সুধাকান্তর সঙ্গে রাজনীতি নিয়ে তর্ক করতে করতে একদিন উমেশকে সুধাকান্ত বলেছিল, আমরা তো শুধু আমাদের কথাই বলি, মধ্যবিত্তের কথা, এদের কথা তো বলেন না দাদা।

উমেশ রসিকতা করে উড়িয়ে দিয়েছিল। বলেছিল, আমদের সিস্টেমটাই ভাল সুধাকান্ত। এই সিস্টেম না থাকলে ভাবো তো দশ বিশ লক্ষ ঠিকে-ঝি আমরা কোথায় পেতাম ? কে সাপ্লাই দিত ?

একটু থেমে বলেছিল, কলকাতায় নিত্যদিন সকালে কতগুলো ঠিকে-ঝিয়ের স্পেশাল ট্রেন আসে জানো ? তার ওপর বস্তিগুলো।

এলোপাথাড়ি এই সব কথা ভাবতে ভাবতে কখন পৌঁছে গেছে খেয়ালই করেনি হিরণ্ময়।

কনুইয়ের গুঁতো দিয়ে ভিড় ঠেলে, কারও পা মাড়িয়ে হুড়মুড় করে নেমে পড়ল। পিছনের রাগী উত্তেজিত হুল্-ফোটানো অশালীন কথাগুলো শুনেও শুনল না।

হৃষিই এখন ওর সামনে স্রোতের মুখে খড়কুটো। ওদের সংসারে তো এখন একটা বিপর্যয় ঘটে গেছে। সারাক্ষণ ভয়-ভয়, কেউ না কিছু জেনে যায়। বাড়িতে যতক্ষণ থাকে, একটা আতঙ্ক। এই না যমুনার বাবা-মা এসে দাঁড়ায়। কিংবা ঝনঝনে দিদিটা।

ভূত দেখার মত ভয় নিয়ে তাকাতে হবে।

কাউকে যে-কথা বলতে পারেনি, হৃষিকে অনায়াসে বলতে পারে। ও হয়তো একটা উপায় করে দিতে পারবে। তাছাড়া এখানে-ওখানে বলে বেড়াবে না। হৃষি অনেককালের বন্ধু। কিন্তু এতকাল দেখা নেই, হঠাৎ গিয়ে হাজির হতেও সঙ্কোচ। হয়তো ভাববে; কাজ পড়েছে তাই এসেছে।

নীচের তলায় চেম্বার।

ঢুকেই মনটা মুষড়ে পড়ল।

চেম্বারের সামনে ছোট বসার ঘরখানা এককালে, প্রাকটিস শুরু করার সময়, খুব ভাল করে সাজিয়েছিল হৃষি। হিরণ্ময় এসে দেখে গিয়েছিল।

একটা দেয়ালে দেয়াল-জোড়া ওয়াল পেপার, সুন্দর ডিজাইন, শিলিং অবধি একখানা সুন্দর ছবির ঝকঝকে প্রিন্ট। ফোমের গদি আঁটা শোফা-কুশন, মডার্ন ডিজাইনের। না, ফোম নয়, তখন বোধহয় ডানলোপিলো ছিল।

চিনতে অসুবিধে হল। সে ঘরখানাই নয় যেন। ভুলে অন্য কোথাও ঢুকে পড়েনি তো।

না। সেটাই।

ধুলো পড়ে পড়ে দেয়ালের ওয়াল পেপার আর ছবি অজন্তা গুহাচিত্রের মত বিবর্ণ,

লুপ্ত। খুঁজে বের করতে হয়। শোফা-কুশনের নোংরা চেহারা দেখে বসতে ভয় হবে রুগিদের, এখান থেকেই না কিছু ইনফেকশন নিয়ে যেতে হয়। মেঝের কার্পেটে পানের পিক, ধুলো, শুকিয়ে যাওয়া জুতোর কাদা, আরও কত কি।

খানিকটা এগিয়ে যেতেই চেম্বারের ভিতরটা দেখতে পেল।

সুইং ডোরের আধখানা নেই, বাকি আধখানা কব্জা ভেঙে ঝুলছে।

হৃষি বসে আছে। সামনের টেবিলে স্তূপীকৃত কি-সব কাগজপত্র। ওষুধ কোম্পানির বিজ্ঞাপনের।

হিরণ্ময়কে দেখেই তিড়িং করে উঠে দাঁড়াল হৃষি।—আরে হিরণ, তুই! কি মনে করে। আয় আয়।

হিরণ্ময় হাসি হাসি মুখে স্থিরদৃষ্টিতে তাকিয়ে রইল হৃষির মুখের দিকে।

বললে, আমিও খুব বুড়িয়ে গেছি, না রে!

—বোস্। বোস্।

হৃষি নিজেও বসল। তারপর হাসতে হাসতে বললে, ইট্স এ ক্লেভার ওয়ে অফ সেয়িং হোয়াট ইউ মিন। মানে বলতে চাইছিস আমি বুড়িয়ে গিয়েছি, এই তো?

হিরণ্ময় বললে, না।

ও তখনও হৃষিকে দেখছে। হাসতে হাসতে বললে, জানিস হৃষি, আয়নাও মিথ্যে কথা বলে। নিজেকে রোজ দেখছি, কিন্তু ধরতে পারিনি আমি বুড়ো হয়ে গেছি। তোকে দেখে বুঝতে পারলাম।

বছর তিনেক আগে, পাঁচও হতে পারে, শেষ দেখা নিউ মার্কেটে। এখন দেখল, হৃষির মুখে বার্ধক্যের রেখা পড়েছে, মাথার মাঝখানটা চুল উঠে গিয়ে টাক বড় হয়েছে। বিস্তৃত টাক ঘিরে যা চুল আছে তার সবই প্রায় সাদা। মাত্র এই কটা বছরে।

—যাঃ কি যে বলিস, ইউ আর কোয়াইট ইয়াং। মানে আমার তুলনায়।

হিরণ্ময় হাসল। বললে, ছাপ্পান্ন। দু-বছর পরেই বেকার হয়ে যাচ্ছি।

—রিটায়ার করছিস?

—হ্যাঁ।

হৃষি কেমন আনমনা হল। বললে, আমি তো জন্ম-বেকার। কাকে কি শোনাচ্ছিস।

হিরণ্ময় বুঝতে পারলে না হৃষি কি বলতে চায়। ও ভাবল হৃষি তো কোনদিন চাকরি করেনি, হাসপাতালের সঙ্গে যুক্ত হয়নি, সে কথাই বলছে।

ও ততক্ষণে ঘাড় ঘুরিয়ে ঘরখানা দেখছে, টেবিল চেয়ার, খোলা দরজা দিয়ে রুগিদের বসার ঘরখানা যতখানি দেখা যায়।

খুব খারাপ লাগছিল। বলেও ফেলল, কি করে রেখেছিস। ধুলোয় ঢেকে আছে যে সব। ঝাড়পোঁছ করাতে পারিস না। কি সুন্দর চেম্বার ছিল তোর। ও ঘরে ওয়ালপেপার, ছবি।

বিষণ্ণ হাসল হৃষি। —ওই কুশন-টুশন? দু-একজন রুগি এলে তারাই জামাকাপড়ে ধুলোগুলো নিয়ে যায়।

তখনও হিরণ্ময় ভাল বুঝতে পারছে না। বললে, আমি তো ভেবেছিলাম তোর সঙ্গে কথা বলতেই পাব না, পেশেন্টে গিজগিজ করছে ঘর।

অট্টহাস করে হেসে উঠল হৃষি।

—খুব টাকা করছি তাও নিশ্চয় ভেবেছিস?

—হ্যাঁ। করারই তো কথা। আজকাল ডাক্তারদের তো পোয়াবারো। পাঁচ সাত বছরে বিরাট বড় লোক হয়ে যায়। বাড়ি করে, গাড়ি করে। ছেলেমেয়েকে আমেরিকা

পাঠায়।

হৃষি কলমটা নিয়ে টেবিলের ওপর পাতা কাচটায় ঠুকল।

বললে, সবই সত্যি। তবে শুধু ফর লাকি ফিউ। ভাগ্য কয়েকজনকে বড়লোক করে দেয়, আর কয়েকজন হয় যোগ্যতায়। কিন্তু আসলে প্রাকটিস জমাতে হ'লে চাই হাসপাতাল।

একটু কি যেন চিন্তা করল, তারপর বললে, ওটাই আমার ভুল হয়ে গিয়েছিল। বলে হাসল। বললে, কত ডাক্তারকে তো জিনিয়াস মনে হত, কি রমরমা প্রাকটিস, কিন্তু যেই রিটায়ার করল, দুবছর পরে দেখি আর রুগি আসে না। আমার এমনিতেও আসত না। এখনও আসে না।

হিরণ্ময় ভাবল একটু বেশি বিনয় দেখাচ্ছে। বললে, রুগি আসে না যদি তো ধুনি জ্বালিয়ে বসে আছো কেন বাবা।

হৃষি হেসে উঠল। বললে, আসে। দু-একটা আসে, এই আশপাশের। তবে বেশির ভাগই পাড়ার চেনা লোক, ফি দেয় না।

হিরণ্ময় কিছু বলতে পারল না। রুগিদের ধুলো-পড়া বসার ঘরখানা দেখে বিশ্বাসও হল।

বিষণ্ণ গলায় বললে, দ্যাখ হৃষি, আমরা কিন্তু চিরকাল ডাক্তারদের গালাগাল দিয়ে এসেছি, টাকার কুমির বলেছি। জানতাম না তোর মতও আছে।

হৃষি হেসে উঠল। বললে, আমার মতই বেশি।... তোর মনে আছে ডাক্তারি পাশ করে কি আনন্দ ? তোদের খাইয়েছিলাম, যেন বিশ্ব জয় করেছি। তারপর বাবার কাছে টাকা নিয়ে চেম্বার সাজালাম।

বিষণ্ণ গলায় বললে, দুটো জিনিস চাই, বুঝলি। এক হাসপতাল, আর দু'নম্বার হ'ল চেহারা। আমার এই রোগাসোগা বেঁটে চেহারা, লোকের বিশ্বাসই হয় না। টু বি এ গুড ডক্টর, ইউ নিড টু হ্যাভ এ গুড ফিজিক।

হিরণ্ময় হাসল। বললে, তা নয় রে, প্রাকটিস বাড়াতে হলে ভিড় বাড়াতে হয়।

হৃষি বুঝতে না পেরে বললে, মানে ?

হিরণ্ময়ের মনে পড়ে গেল।

বছর কয়েক আগের কথা, বীরেশ্বরবাবু তখন নানারকম ঝামেলা করছেন। কখনও কর্পোরেশন ট্যাক্স বেড়েছে, দিন টাকা, কখনও টিউবওয়েলে চাবি, কখনও জল আনতে গিয়ে সিঁড়িতে জল ফেলছে বলে কথা শোনাচ্ছে!

তাই বিরক্ত হতে হতে হিরণ্ময় ভেবেছিল পি এফ থেকে টাকা তুলে একটা ফ্ল্যাট কিনেই ফেলবে। বিজ্ঞাপন দেখে দেখে ঘোরাঘুরিও করেছে। যেখানেই যায়, প্রোমোটারের কাছে, সেখানেই ভিড়। আর ঘন্টা দেড় ঘন্টা অপেক্ষা করতে হয়। কারণ, এক একজনের সঙ্গে আধঘন্টা ধরে তিনি কথা বলেন।

একদিন দেখে কি, পাঁচ ছজন লোক, বসে আছে। স্লিপ দেয়ার পর তারাই যাচ্ছে আর আসছে। হিরণ্ময় গিয়ে কথাবার্তা বলে ফিরে এল, তখনও তারা বসে আছে। নিজেদের মধ্যে কথা বলছে। কানে যেতেই বুঝল, এরা সব প্রোমোটারেরই লোক। ভিড় বাড়াচ্ছে।

ফিরে এসে বলেছিল শুভাকে। —এও এক কাটা পোনার দোকান।

হৃষিকেও সে-কথা বলল। হাসতে হাসতে বলল, প্রফেশনই বল, ব্যবসাই বল, সিক্রেট হল ওই ভিড়। সিনেমায় দেখিস না ভিড় দেখলে তবেই ভিড় হয়। বাজারে যার কাছে কাটা পোনা কিনি, সে মাছের আঁশ ছাড়িয়ে পিস করে দেয় যত্ন করে। ওই বাড়তি খাটনি

কেন জানিস ? অন্যদের দাঁড় করিয়ে ভিড় বাড়াবার জন্যে।

হৃষি হো হো করে অট্টহাসে হেসে উঠল। বললে, ইট্‌স টু ল্যেট, আগে জানলে ভাড়াটে রুগি বসিয়ে রাখতাম।

হিরণ্ময় সিগারেটের প্যাকেটটা এগিয়ে দিল, নিজেও একটা ধরাল।

একটা সিগারেট বের করে নিয়ে ধরাল হৃষি, ধোঁয়া ছাড়ল, তারপর বলল, কি ব্যাপার বল। বৌটা ভাল আছে তো ? ছেলেমেয়েরা ?

ঘাড় নেড়ে হিরণ্ময় চুপ করে রইল। একটু পরে বললে, বলছি।

আসলে এতক্ষণ ধরে ভেতরে ভেতরে উদ্বিগ্ন হয়ে ছিল। সুযোগ খুঁজছিল কখন বলা যায়, কি ভাবে বলা যায়। ওর বাইরেটাই এতক্ষণ কথা বলছিল, হাসছিল, রসিকতা করছিল, বুকের ভেতরটা ছিল উদ্‌ভ্রান্ত।

একে একে সব বলে গেল হিরণ্ময়। বলতে বলতে ওর মুখেও ভয়ের ছাপ ফুটে উঠল, গলা কেঁপে গেল।

অনুনয়ের স্বরে বললে, হৃষি, একটা উপায় বাতলে দে। আমরা কেউ রাতে ঘুমোতে পারছি না।

হৃষি চুপ করে রইল। ওর কথা শুনতে শুনতে হঠাৎ যেন অন্যমনস্ক হয়ে গেল। কি যেন ভাবছে, কি যেন ভাবছে।

হিরণ্ময় অপেক্ষা করল। —কি রে কি এত ভাবছিস ? একটা কিছু বল।

তন্ময়তা ভেঙে যেতেই হৃষি বলল, নাঃ, কিছু না।

একটু থেমে বললে, হিরণ, আমি তো শুধুই জি পি, আমি কি করব ?

তারপর একটা কাগজ টেনে নিয়ে খসখস করে একটা নাম আর ঠিকনা লিখে দিল। —গিয়ে দেখা কর, দ্যাখ কি করতে পারে।

—তুই একটা চিঠি দিবি না ?

—হৃষি বললে, যা না, আমি ফোন করে দেব।

একটু চুপ করে থেকে বললে, আজকাল তো অনেক সরকারি ক্লিনিকও হয়েছে। ইট্‌স্ নাথিং ইল্লিগ্যাল, সোজা চলে গেলেও তো পারিস।

ঠিকানাটা দেখিয়ে হিরণ্ময় বললে, ইনি কি গায়নোকলজিস্ট ?

—হুঁ।

তারপর ম্লান হেসে বললে, আমি এর মধ্যে থাকতে চাই না হিরণ। ভুল বুঝিস না আমাকে। আয়াম ভেরি আনলাকি।

একটু চুপ করে রইল, তারপর হঠাৎ বললে, তখন জিগ্যেস করলি কি এত ভাবছি ? সত্যি ভাবছিলাম।

একে একে বলে গেল হৃষি।

ফেরার পথে সেই কথাগুলোই মাথার মধ্যে ঘুরছিল। ও যেন প্রতিটি দৃশ্য দেখতে পাচ্ছে। দেখতে দেখতে ভীষণ ভয় পেয়ে গেল হিরণ্ময়। ভীষণ, ভীষণ ভয়।

বেচারা হৃষি। কত আশা নিয়ে শুরু করেছিল জীবন। কিছুই হল না।

চেম্বারে শুধু বসে থাকা, যদি কোনও রুগি এসে পড়ে, যেন ফিরে না যায়। শোফায় কুশনে শুধু ধুলো, কার্পেটে পানের পিক, ওয়ালপেপার মলিন। ঘরখানাই যেন একটা ব্যর্থ বিষণ্ণ মানুষের প্রতিচ্ছবি। অথচ এত এত টাকা খরচ করে ডাক্তারি পড়া। কি অপরিসীম পরিশ্রম, কি ধৈর্য। সব ব্যর্থ।

নাকি এই ঘটনাগুলোই ওকে ভেঙে দিয়েছে।

হ্যাঁ, আরেকটা ঘটনার কথাও মনে পড়ে গেল। হৃষিই বলেছিল একদিন। তখন

মাঝে মাঝে দেখা হত।

বিকাশ, হৃষি, হিরণ্ময় তিনজনই বিভিন্ন দিকে ছিটকে গেছে। বিয়ে-থা করে সবাই সংসারী। ছেলেমেয়ে নিয়ে সবাই নাস্তানাবুদ।

কিন্তু রবিবারের আড্ডাটা ঠিকই ছিল। সকলেই দূরে দূরে, তখন অবশ্য দূর মনে হত না। বাসে ট্রামে সে-সময় এমন ভিড়ভাট্টা ছিল না, সময় পাই না এমন অজুহাতও দিতে হত না, কারণ পুরনো দিনের বন্ধুত্বের টান তখনও সজাগ। আড্ডা দিয়ে আনন্দ পাওয়া যেত।

রবিবারের সকালটা ছিল নিয়মের অঙ্কে বাঁধা।

সিনেমা হলের সামনে একটা চায়ের দোকানে বসে ওরা তিনবন্ধু কলেজের দিন থেকে আড্ডা দিয়ে আসছে। মালিক চাটগাঁয়ের লোক, ওদের খাতির করত খুব, মাঝে মাঝে গল্প জুড়ে দিত তার নিজস্ব ভাষায়।

সপ্তাহে একদিন, রবিবার সকালে, ওখানে আসা চাইই। নিত্যদিনের আড্ডা তখন সপ্তাহে একদিনে এসে ঠেকেছে। বাকি সময় নিয়ে নিয়েছে কারও চাকরি, কারও প্রফেশন, কারও বা ব্যবসা। উদ্বৃত্ত সময়টুকু সংসারের।

হিরণ্ময়ের ধারণা ছিল হৃষির প্রাকটিস খুব জমছে। বিকাশের ব্যবসাকেই বরং গণ্য করত না।

ঠাট্টা করে বলত, তোর আর কি হৃষি, পাঁচ বছরে যা পিটিয়ে নিবি সারা জীবন বসে খেতে পাবি।

হিরণ্ময়ের চাকরিটা ছিল খুবই ছোট দরের। হৃষি তো ছাত্র ভাল ছিল, ডাক্তারি পাসও করে গেল। একদিকে ঈষৎ হীনমন্যতা। অন্যদিকে গর্বও, হৃষির জন্যে।

বড় রাস্তার ধারে চায়ের দোকান। বসে গল্প করছিল, আরও কম বয়সে কম বয়েসি মেয়েদের নিয়ে প্রেমে পড়া প্রেমে পড়া খেলা। পরস্পরের ছেলেমানুষির কথা মনে পড়িয়ে দিয়ে হাসছিল। আড্ডা জমে উঠেছিল।

হঠাৎ চেয়ার ঠেলে দিয়ে দ্রুত বাইরে বেরিয়ে গেল হৃষি, দরজার কাছে দাঁড়িয়ে চলমান কারও দিকে ঠায় তাকিয়ে রইল। হয়তো কোনও চেনা লোক।

কিছুক্ষণ পরে ফিরে এসে বসল। চুপচাপ।

বিকাশ ঠাট্টা করে বলল, কি রে কোনও প্রাক্তন প্রেমিকা? মানে যার পিছনে ছোটাছুটি করেছিলি?

হিরণ্ময় হেসে বলল, নাকি নতুন? এখনও ছুটিস?

বিকাশ আর হিরণ্ময় দুজনই নিজেদের রসিকতায় হাসল।

হৃষি চুপচাপ। কি যেন ভাবছে।

তারপর বললে, একটা ছেলে চলে গেল, বাচ্চা ছেলে। বছর বারো।

ওর গলার স্বর গাঢ় হয়ে এল।—বেঁচে থাকলে জানিস, ছেলেটা ঠিক ওর বয়েসি হত। ওই রকমই দেখতে।

হিরণ্ময় বুঝতে না পেরে বলল, কোন ছেলেটা? কার কথা বলছিস?

হৃষি একটা দীর্ঘশ্বাস ফেলল। —পাঁচ-ছ বছরের একটা বাচ্চা। পেটে ব্যথা, তার মা নিয়ে এসেছিল। ট্যাবলেট দিয়েছিলাম।

পরের দিন এসে বললে, অ্যালার্জি হচ্ছে। আরেক কোম্পানির একই ওষুধ লিখে দিলাম।

হৃষি চুপ করে রইল।

—পরের দিন হন্তদন্ত হয়ে ডাকতে এল। গেলাম। মাইরি বাচ্চাটা মরে গেল।

বিষণ্ণ হাসি হাসল হৃষি।

বললে, এখনও দেখতে পাই। মা-টা হাউ হাউ করে কাঁদছে, আর বাবা বোকার মত আমার দিকে তাকিয়ে থাকতে থাকতে কান্নায় ফেটে পড়ে চিৎকার করে উঠল, ইউ আর এ মার্ডারার।

একটু থেমে বললে, এখনও কানে শুনতে পাই।

এ-সব অনেককাল আগেকার কথা। মনে ছিল না, মনে পড়ে গেল।

হৃষির ধুলো জমা চেম্বার থেকে যখন বেরিয়ে আসছে হিরণ্ময়, হৃষি বললে, ওপরে যাবি না ?

—না রে, তাড়া আছে।

হিরণ্ময়ের পকেটে তখন হৃষির দেয়া গায়নোকলজিস্টের ঠিকানা, বুকে ভীত বিভ্রান্ত দুশ্চিন্তা। মেয়েটাকে নিয়ে কি করা যায়, যমুনাকে নিয়ে।

হৃষি আরও ভয় ধরিয়ে দিয়েছে ওর জীবনের আরেকটা ঘটনার কথা বলে।

দরজা অবধি এগিয়ে দিতে এল হৃষি।

বললে, কিছু মনে করিস না। আয়াম ভেরি আনলাকি। বললাম তো তোকে সব। তাই এসবের মধ্যে থাকতে চাই না।

ওখান থেকে সটান আপিসে চলে গেল হিরণ্ময়। সইটা করে দিয়ে যদি সুযোগ পায় একটু তাড়াতাড়ি বেরিয়ে পড়বে।

আপিসে বসে থাকতে থাকতে বার বার অন্যমনস্ক হয়ে যাচ্ছিল।

উমেশ এসে বললে, কি এত ভাবছেন কাল থেকে ? বাড়িওয়ালাকে নিয়ে সেই পুরনো প্রবলেম ?

হিরণ্ময় বিষণ্ণ হেসে বললে, না কিছু না।

সুধাকান্ত এক সময় এসে বলল, আপনি দিনকয়েক ছুটি নিয়ে নিন হিরণ্ময়দা।

হিরণ্ময় বিষণ্ণ হেসে বললে, হুঁ।

পাশের টেবিলের সুকুমার উঠে এসে বললে, দিন পনেরো বাইরে কোথাও ঘুরে আসুন তো। আপনার কি যেন হয়েছে।

হিরণ্ময় বিষণ্ণ হেসে বললে, না না, আমি ঠিকই আছি।

আসলে হৃষি ওর মনের মধ্যে একটা ভয় ধরিয়ে দিয়েছে।

হৃষি যখন বলছিল, শুনতে শুনতে মনে হয়েছিল নাগালের মধ্যে সমাধান পেয়ে যাচ্ছে, দুশ্চিন্তার কিছু নেই।

এখন বুকে ভয়, আর দৃশ্যটা যেন পর পর দেখতে পাচ্ছে।

হৃষি তখন ফাইনাল ইয়ারের ছাত্র, স্যারের প্রিয় পাত্র। গলায় স্টেথোস্কোপ ঝুলিয়ে সগর্বে হাসপাতালের ওয়ার্ডে ঘুরে বেড়ায়।

এক স্কুলের বন্ধু এসে হাজির।

বললে, তোর সঙ্গে কথা আছে, খুব কনফিডেনসিয়াল। রাস্তায় চল।

দৃশ্যটা যেন দেখতে পাচ্ছে হিরণ্ময়।

রাস্তায় দাঁড়িয়ে দাঁড়িয়ে ছেলেটা বলছে, তুই একটা কিছু কর, তোর তো এত চেনাজানা। তা না হলে মেয়েটা সুইসাইড করতে বাধ্য হবে।

হৃষি হাসতে হাসতে বলছে অপরের ঘাড়ে কেন দোষ চড়াচ্ছিস ? দায়ী তো তুই নিজে। স্বীকার কর, তাহলে চেষ্টা করে দেখব। তোর জন্যে চেষ্টা করতে পারি, অপরের দায়ের সঙ্গে কেন নিজেকে জড়াতে যাব ?

হিরণ্ময় দেখতে পাচ্ছে, ছেলেটা চুপ করে রয়েছে, চোখের দৃষ্টি উদ্‌ভ্রান্ত। যেন দাঁড়াতে

পারছে না, পড়ে যাবে।

মাথা নিচু করে বললে, হ্যাঁ। তারপর দুচোখে জল নিয়ে দুহাত জড়িয়ে ধরছে ছেলেটা। কতই বা বয়েস। —একটা কিছু কর হৃষি, তা না হলে আমাকেও সুইসাইড করতে হবে।

হৃষি হেসে বললে, বিয়ে করে ফেল, তাহলেই তো সমস্যা চুকে যায়।

ছেলেটা মাথা নিচু করে বলছে, হয় না।

হৃষি বুঝতে না পেরে বললে, কেন হবে না ? করলেই তো হয়।

ছেলেটা বলছে, আমারই প্রায় সমবয়েসি কিন্তু, সম্পর্কটা...

একটু থেমে বললে, বুঝতে পারছিস না, হয় আমাদের সুইসাইড করতে হবে, বিয়ে করলে আমাদের বাবা-মারা সুইসাইড করবে।

সেই ঘটনার কথা বলতে বলতে হৃষি বলেছিল, জানিস হিরণ্ময়, মেয়েটাকে আমি দেখিওনি, তবু তার চেহারা যেন দেখতে পেলাম। কেমন মনে হল এই লজ্জা থেকে ওকে বাঁচাতেই হবে। তখন তো এত ক্লিনিক হয়নি, আইন বদলায়নি...দিনকয়েক ঘোরাঘুরি করে ভাল মুড়ে স্যারকে একদিন ধরলাম। সব খুলে বললাম।

স্যার এক কথায় উড়িয়ে দিলেন। —না না, ওসবের মধ্যে আমি নেই।

—কি বললাম জানিস হিরণ্ময় ? বললাম, স্যার, সায়োনাইড জোগাড় করে ফেলেছে। কালই সকালে হয়তো কাগজে দেখবেন...

হৃষি চলে আসছিল। স্যার ডাকলেন, শোনো, শোনো।

সেই ঘটনার কথা বলতে বলতে হৃষি একেবারে চুপ করে গিয়েছিল।

হিরণ্ময় তখনও আশা দেখতে পাচ্ছে। স্কুলের বন্ধুর জন্যে যদি ও এতখানি করতে পারে, কলেজের সবচেয়ে অন্তরঙ্গ বন্ধুর জন্যে এটুকু করবে না ? তাছাড়া, এখন তো এত ক্লিনিক হয়েছে, আইনে নিষিদ্ধ নয়।

হৃষি কিছুক্ষণ চুপ করে থেকে বললে, উনি শেষ অবধি একজনকে বলে দিলেন। বললেন যাও, গিয়ে ভর্তি করে দাও।

হৃষি বিষণ্ণ হেসে বললে, জানিস হিরণ্ময়, খুশি হয়ে চলে আসছি, হয়তো একটু বেশি খুশি হয়েছিলাম, স্যার টেবিলের ওপর মাথা নামিয়ে কি লিখতে লিখতে গম্ভীর গলায় বললেন, হোপ ইউ আর নট দ্য কালপ্রিট। কি লজ্জা, কি লজ্জা।

তখনও হিরণ্ময়ের মনে আশা, হৃষি কিছু একটা ব্যবস্থা করবেই।

কিন্তু ওর পর যে এই রকম একটা দৃশ্য আছে হিরণ্ময় বুঝতেই পারেনি।

এখনও দেখতে পাচ্ছে।

গলায় স্টেথোস্কোপ ঝুলিয়ে হৃষি করিডোর ধরে যাচ্ছে। বেড নম্বর জানা।

ভর্তি করে দিয়ে এসে স্কুলের বন্ধুটা আর দেখাই করেনি। সেজন্যে খানিকটা রাগ, তার ওপর। অকৃতজ্ঞ, অকৃতজ্ঞ। আবার মনের গোপনে একটা অদম্য কৌতূহল মেয়েটিকে দেখার জন্যে। ভর্তি করার সময় ভাল করে দেখেওনি তাকে। ও ব্যস্ত ছিল, মনের মধ্যে উদ্বেগও। তখনও কানে বাজছে, হোপ ইউ আর নট দ্য কালপ্রিট। সেজন্যেই নিজেকে আড়ালে রেখে স্কুলের বন্ধুটিকেই এগিয়ে দিয়েছিল।

সিস্টার বেড নম্বর বলে কেমন একটা ঠোঁটের কোণে রহস্যের হাসি এঁকে মেয়েটিকে নিয়ে চলে গেল।

তারপর আর যায়নি হৃষি। যেতে, খোঁজ নিতে কেমন যেন লজ্জা করছিল। হিসেব করে দেখল, আজই, কিংবা কাল মেয়েটি চলে যাবে। এর পর আর মেয়েটিকে হয়তো কোনদিন দেখতেও পাবে না।

এক ঝলক যা দেখেছে, মনে হয়েছে বেশ সুশ্রী। হয়তো সুন্দরী।

মেয়েটিকে একবার ভাল করে দেখার ভীষণ ইচ্ছে হল হৃষির।

ওই তো যাচ্ছে, গলায় স্টেথোস্কোপ। ঘাড় উঁচিয়ে ঘরের নম্বর দেখছে। বেড নম্বর তো জানা।

ভেতরে ঢুকে গেল হৃষি।

বেড ফাঁকা। নম্বর ভুল দেখছে না তো? না, মিলিয়ে দেখল ঠিকই।

তা হলে হয়তো সুস্থ হয়ে গেছে। অন্য কোথাও উঠে গেছে। চলে যায়নি তো?

এদিক ওদিক খানিকটা পায়চারি করল। সময় কাটিয়ে আবার এল।

বেডের কাছাকাছি একজন সিস্টার চার্ট লিখছিল।

হৃষি এগিয়ে গিয়ে প্রশ্ন করছে, আচ্ছা এই বেডের পেশেন্ট?

সিস্টার কেমন অবাক চোখে তাকাচ্ছে ওর দিকে। যেন বুঝতেই পারছে না।

হৃষি নাম বলল।

সিস্টার ওর মুখের দিকে তাকিয়ে বলছে, সে তো মারা গেছে। কালই।

বলেই কেমন অবাক দৃষ্টিতে কিংবা সন্দেহের দৃষ্টিতে হৃষির দিকে তাকাল। হৃষির মনে হল কেমন একটা ক্রুদ্ধ দৃষ্টিতে।

সিস্টার বলছে, আপনি অফিসে গিয়ে খোঁজ নিন।

হৃষির কানে কোনও কথাই যাচ্ছে না। ও দ্রুত পায়ে এমনভাবে চলে এল, যেন অফিসের দিকেই যাচ্ছে।

আসলে হৃষি পালাচ্ছে, পালাচ্ছে। নিজের কাছ থেকে।

বলতে বলতে হৃষি টেবিলে ছড়ানো দু-হাতের ওপর মাথা রেখেছিল।

অনেকক্ষণ পরে যখন মাথা তুলল, হিরণ্ময়ের মনে হয়েছিল, ওর দু-চোখে জল।

বলেছিল, আমি খুব আনলাকি রে।

কিন্তু হিরণ্ময়ের এখন মনে পড়ে যাচ্ছে হৃষির কাছে শোনা সেই কথাটা। সেই বাচ্চা ছেলেটার বাবা কান্নায় ফেটে পড়ে বলছে, ইউ আর এ মার্ডারার।

এই মৃত্যুটার জন্যেও কি ও নিজেকেই দায়ী করছে নাকি।

কিন্তু মৃত্যুও হয়, এ-কথাটা হিরণ্ময়ের মনে একবারও আসেনি। সেই মুহূর্তে তো নয়ই।

শুধু জিগ্যেস করেছিল, তোর স্কুলের বন্ধু, সেই ছেলেটা আর এসেছিল?

হৃষি হেসে বলেছিল, কোনদিন না।

আপিসে এসে সেই সব দৃশ্য দেখতে দেখতে হিরণ্ময় ভাবছিল, মৃত্যুও হয়। সঙ্গে সঙ্গে সমস্ত ব্যাপারটা বড় ভয়ঙ্কর মনে হল।

হিরণ্ময় ভাবল, হৃষিও কি আমাকেই সন্দেহ করেছে? ওই ছেলেটাকে তো করেছিল। কেন অপরের ঘাড়ে দোষ চাপাচ্ছিস, বল না তুই নিজেই দায়ী। হৃষির স্যার বলছেন, হোপ ইউ আর নট দ্য কালপ্রিট।

হিরণ্ময় কি করবে কিছু ভেবে পাচ্ছে না। হৃষির দেওয়া নাম-ঠিকানাটা বুকের মধ্যে খচখচ করছে।

হৃষি কোনও চিঠি দেয়নি। হিরণ্ময়ের মনে হয়েছিল এড়িয়ে যাচ্ছে।

একটা সরকারি ক্লিনিকের নাম, একজন ডাক্তারের নাম, একটা ঠিকানা। ওটুকুই এখন শেষ ভরসা। কিন্তু ভয়ও।

সিস্টারের কথাটা হিরণ্ময়ও যেন শুনতে পাচ্ছে। সে তো মারা গেছে, কালই।

মারা গেছে! ওই একটা কথাই ওকে ভয় ধরিয়ে দিয়েছে।

মারা যায়, মারা যেতে পারে, ভাবেইনি হিরণ্ময়। এত সব বিজ্ঞাপন দেখে, আশেপাশে এত সব কথা শোনে, আজকের দিনে এরকম অঘটন ঘটতে পারে কল্পনাও করেনি। হৃষি অবশ্য বলেছে অনেককাল আগেকার কথা, তখন ও গলায় স্টেথোস্কোপ ঝোলানো ছাত্র। এখন তো দিনকাল পাল্টে গেছে, কত ওষুধপত্তর হয়েছে, কত উন্নতি হয়েছে চিকিৎসাশাস্ত্রের।

তবু কেমন একটা সন্দেহ জাগছিল। মারা তো যেতেও পারে।

ভেতরে ভেতরে শিউরে উঠছিল হিরণ্ময়।

মৃত্যু। তা হলে তো ঘোর বিপদের মধ্যে জড়িয়ে পড়বে। সে আরও ভয়ঙ্কর। থানা-পুলিস, মামলা-মোকদ্দমা। হাতে হাতকড়া পড়বে নাকি।

কালো রঙের পুলিস ভ্যানটার ভেতরে বসে হিরণ্ময় যেন জাল-জানালায় নাকমুখ চেপে বাইরের হাওয়ায় নিঃশ্বাস নিতে চাইছে।

হৃষি বলেছিল, গিয়ে দেখা কর, আমি ফোন করে দেব।

এখনও, আজকের দিনেও, মৃত্যু হতে পারে কিনা জিগ্যেস করতে ইচ্ছে হয়েছিল ওর। জিগ্যেস করতে পারেনি।

বাড়ি ফিরতে ফিরতে মনে মনে ঠিক করল, ও নিজে যাবে না। এ-সব ঝঞ্ঝাট থেকে দূরে থাকাই ভাল। হৃষির নাম লিখে দেবে, ঠিকানাটার উল্টো দিকে।

যমুনাকে দিয়ে দেবে। বলবে, যা গিয়ে দেখা কর, ডাক্তারবাবু কি বলেন দেখ।

যদি দরকার হয়, বলবে, পাড়ার ওই যে কে তোর বন্ধু আছে তাকে নিয়ে চলে যা।

অর্থাৎ যাকে নিয়ে সেই দিদির খোঁজে গিয়েছিল।

যদি মৃত্যু হয়, তখন আর কেউ ওর কথা বিশ্বাস করবে না। ওকেই কালপ্রিট ভাববে। কিংবা কে জানে, হয়তো বিল্টুকে। সে তো আরও সাংঘাতিক। তার চেয়ে নিজেকে আড়ালে রাখাই ভাল।

কিন্তু এত সব কথা কি ও যমুনার মুখোমুখি হয়ে বলতে পারবে।

লজ্জায় আত্মগ্লানিতে যমুনা তো ওকে এড়িয়ে এড়িয়ে চলছে। চোখের আড়ালে আড়ালে থাকছে। হিরণ্ময়ও চায় না ওর সামনে যেতে। ও এখন আর যেন মানুষ নয়, একটা নোংরা ক্লেদাক্ত পিণ্ড।

বেরোনোর সময় সিঁড়ির বাঁকে সামনাসামনি পড়ে যেতেই কি অস্বস্তি, কি অস্বস্তি। একটা কথা বলতেও এখন আর ইচ্ছে হয় না। যমুনার সমস্ত শরীরটা যেন অশুচি হয়ে গেছে।

এসে বেল্ টিপল।

দরজা খুলে দিল শুভাই। এখন আর যমুনা ছুটে এসে দরজা খোলে না।

ওর পিছনে পিছনে শুভাও এল। দরজা বন্ধ করে দিয়ে।

হিরণ্ময় শুভার দিকে তাকাল। ওর দিদি কিংবা বাবা-মা এসেছিল এমন কোনও খবর আছে কিনা জানবার আতঙ্ক চেপে।

আর শুভা সঙ্গে সঙ্গে চাপা গলায় বলল, বলেছে।

একটু থেমে বলল, সেই বললি, কিন্তু এত দেরি করে। বোকা, বোকা।

হিরণ্ময় তখনও পোশাক ছাড়েনি।

ও বুঝতেই পারল না। সপ্রশ্ন চোখে তাকাল শুভার মুখের দিকে।

শুভা আবার চাপা গলায় বলল, লছমন।

॥ ৫ ॥

দপ্‌ করে জ্বলে উঠল হিরণ্ময়।

অদৃশ্য একটা শত্রুকে যেন এতদিন হাতড়ে বেড়াচ্ছিল। যদিও জানত না শত্রুটা কে, তা জানতে পারলেও কি করার আছে।

খানিকটা স্বস্তিও পেল। সঙ্গে সঙ্গে অনুশোচনাও হল। কারণ একটা ক্ষীণ সন্দেহও তো হয়েছিল একবার, বিন্টু সম্পর্কে। নিজের কাছেই যেন ছোট হয়ে গেল ও। নিজের ছেলের ওপরেও কি ওর এইটুকু বিশ্বাস নেই। ছি ছি।

আচ্ছা, শুভার মনেও কি হিরণ্ময় সম্পর্কে এ-রকম কোনও কুৎসিত সন্দেহ উঁকি দিয়েছিল? হিরণ্ময় তা জানে না। কিন্তু প্রথম দিন, না কি পরের দিন, ওর মনে হয়েছিল শুভা ওকে পুরোপুরি বিশ্বাস করছে না। হয়তো নিজেরই মনের ভুল। কিন্তু মনে তো হয়েছিল, আর তার জন্যে ভেতরে ভেতরে ও প্রচণ্ড রেগে গিয়েছিল। মুখ ফুটে কিছু বলতে পারেনি এই যা।

আসলে কেউই বোধহয় কাউকে পুরোপুরি বিশ্বাস করে না। জীবন যখন স্বাভাবিক ভাবে চলে তখন মানুষ নিজেকেও চিনতে পারে না। একটা কিছু ঘটে গেলেই, কোনও বিপদের সামনে পড়ে গেলেই ভেতরের মানুষটা নখ আর দাঁত নিয়ে হিংস্র হয়ে ওঠে।

শুভার কথায় ও তো বিন্টু সম্পর্কে আশ্বস্ত হয়েছিল।

—জানো, সেদিন যমুনা যখন বললে এই বাড়িরই কেউ, আমার বুক ধড়ফড় করে উঠেছিল, মাথা ঘুরছিল। চোখে জল এসে গিয়েছিল আমার।

শুভার কথাগুলো মনে পড়ল।

শুভা বলেছিল, আমি আর ওকে কিছু জিগ্যেস করতে সাহস পাইনি। কি নাম বলে বসবে সেই ভয়ে।

তারপর হাসার চেষ্টা করে বলেছিল, অনেক পরে মাথা ঠাণ্ডা করে ওকে জিগ্যেস করলাম। বললাম, কি বলছিস যমুনা, আমাদের বাড়ির কেউ? আমাদের বাড়ির?

ও অবাক হয়ে আমার দিকে তাকাল, হয়তো আমি কি ভেবেছি তা বুঝতে পারল, সঙ্গে সঙ্গে আমার পা জড়িয়ে ধরে বললে, না না মা, আমাদের বাড়ির কেউ নয়। তারপর বললে, নাম জিগ্যেস কোরো না, আমি বলতে পারব না, কিন্তু এই বাড়ির

মেয়েটা কি বোকা। এই বাড়ি বললে যে কেউ বীরেশ্বরবাবুর বাড়ির কথা ভাববে না, বাকি ফ্ল্যাটগুলোর কথা কেউ ভাববে না সে ধারণাও নেই।

কিন্তু শুভার কথাগুলো মনে পড়তেই হিরণ্ময়ের মনে হল শুভা ওকেও সন্দেহ করেছিল। নাকি শুধুই বিন্টুকে? জানার উপায় নেই। যদি করেও থাকে অন্যায় করেনি। হিরণ্ময় শুভার কথায় আশ্বস্ত হয়েছিল, না না, ও বলেছে, আমাদের ফ্ল্যাটের কেউ নয়। তা সত্ত্বেও ও উঠে গিয়ে পাশের ঘরে, যেখানে ডাইনিং টেবলে বসে বিন্টু আর রুমি পড়ছে, সেখানে চেয়ার টেনে নিয়ে বসেছিল কেন। কেন বিন্টুর সঙ্গে অকারণ কথা বলার অজুহাতে বার বার তার মুখের দিকে তাকিয়ে দেখছিল।

নিজের ছেলের ওপরই যেখানে আস্থা ছিল না, যে বিপর্যয়ের মুখে দাঁড়িয়ে নিজের স্বামীর ওপরই আস্থা রাখা যায় না, সেখানে হিরণ্ময় কি করে যমুনার ওপর বিশ্বাস রাখবে।

সেই সরল গ্রাম্য মুখ, পলিমাটি দিয়ে গড়া একটা নিষ্পাপ মেয়ে, মুখে লাজুক লাজুক ভাব, চোখে অবাক অবাক দৃষ্টি, সেই যমুনার চেহারাটা রাতারাতি বদলে গিয়েছিল। তার

